# উপনিষদঃ।

( দ্বিতীয়ঃ খণ্ডঃ )

## তৈত্তিরীয়ৈতরেয়-শ্বেতাশ্বতরেতি তিস্রঃ।

—*—

ব্রহ্মজিজ্ঞাসাদি-গ্রন্থপ্রণেতুঃ

শ্রীসীতানাথদত্তস্য

'শঙ্করকৃপা'-নাম-টীকয়া 'প্রবোধক'-নাম-বঙ্গানুবাদেন চ সমেতাঃ,

সুপ্রসিদ্ধ-বেদাচার্য্যেণ

শ্রীসত্যব্রতসামশ্রমিণা সংশোধিতাঃ।


কলিকাতা—সত্যযন্ত্রে

১৩/১, ঘোষের লেন, শ্রীমহেন্দ্রনাথ সরকার দ্বারা

মুদ্রিত ও প্রকাশিত।

১৮৯৫

কলিকাতা, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্ ( ব্রাহ্মপল্লী ) ২১০। ৩। ২ নং ভবনে

গ্রন্থ-সম্পাদক শ্রীসীতানাথ দত্তের নিকটে প্রাপ্য। মূল্য ১৲ এক টাকা।

ওঁ সচ্চিদানন্দমদ্বয়ং ব্রহ্ম।

# মুখবন্ধ।

—*—

ঈশ্বর-প্রসাদে উপনিষদের দ্বিতীয় খণ্ড প্রকাশিত হইল। ইহাতে 'তৈত্তিরীয়', 'ঐতরেয়' ও 'শ্বেতাশ্বতর' এই তিন খানি প্রসিদ্ধ উপনিষদ্ সন্নিবেশিত হইল। প্রথম হইতেই আমার সুপ্রসিদ্ধ দশ খানা উপনিষদ্ প্রকাশের সঙ্কল্প ছিল, সেই দশ খানা এই ;—

ঈশ-কেন-কঠ-প্রশ্ন-মুণ্ড-মাণ্ডূক্য-তিত্তিরি।
ঐতরেয়ঞ্চ ছান্দোগ্যং বৃহদারণ্যকন্তথা॥

তৎপরে 'শ্বেতাশ্বতর' এই সঙ্কল্পের অন্তর্ভূত হয়। প্রথম খণ্ডে ঈশা প্রভৃতি ছয়খানা প্রকাশিত হইয়াছে, এই খণ্ডে তিন খানা, সর্ব্বশুদ্ধ নয় খানা প্রকাশিত হইল। ছান্দোগ্য ও বৃহদারণ্যক অপেক্ষাকৃত বৃহদাকার, এইজন্য সেই দুইখানি তৃতীয় ও চতুর্থ খণ্ডের জন্য রাখিয়া অপেক্ষাকৃত ক্ষুদ্রাকার 'শ্বেতাশ্বতর' দ্বিতীয় খণ্ডে সন্নিবেশিত করিলাম। ইহাতে পরম্পরাগত ক্রম ভঙ্গের যে সামান্য অপরাধ হইল, তাহা মার্জ্জনীয়। 'শ্বেতাশ্বতর' এমন সুখ-পাঠ্য ও মূল্যবান্ গ্রন্থ, যে ইহাকে সর্ব্বশেষে প্রকাশ না করিয়া নবম স্থানে স্থাপন করাতে বোধ করি কোন পাঠকই ক্ষতি বোধ করিবেন না।

প্রথম খণ্ডের টীকা ও অনুবাদ যে প্রণালীতে রচিত, এই খণ্ডের টীকা এবং অনুবাদেও অবিকল সেই প্রণালীই অবলম্বিত হইয়াছে। অর্থাৎ সংস্কৃত ব্যাখ্যা প্রধানতঃ শাঙ্কর ভাষ্যের সাহায্যে রচিত, অথচ ইহার স্থানে স্থানে উক্ত ভাষ্যের সহিত প্রভেদও আছে। প্রভেদ-স্থলে ব্যাখ্যার সঙ্গে-সঙ্গেই, অথবা পত্রের নিম্নদেশে, টিপ্পনীর আকারে তাহা প্রদর্শিত হইয়াছে। শাঙ্কর ভাষ্যের সহিত আমার ব্যাখ্যার সম্বন্ধ প্রথম খণ্ডের মুখবন্ধে বিশেষরূপে বর্ণিত হইয়াছে।

'শ্বেতাশ্বতর' উপনিষদের ভিন্ন ভিন্ন সংস্করণে বিস্তর পাঠান্তর দেখিতে পাওয়া যায়। এই সংস্করণে যতদূর সম্ভব পূজ্যপাদ ভাষ্যকারের পঠিত পাঠ

উদ্ধার করিতে চেষ্টা করা হইয়াছে। প্রকৃত পাঠ নির্ণয় সম্বন্ধে ভক্তিভাজন সামশ্রমী মহাশয় বিশেষ যত্ন করিয়াছেন।

উপরোক্ত মহাত্মার নিকট আমি কত গভীর ঋণে ঋণী তাহা বলা বাহুল্য মাত্র। বেদের শিরোভাগ উপনিষদের ব্যাখ্যারূপ পর্ব্বততুল্য কার্য্য যে মাদৃশ অনুপযুক্ত ব্যক্তিদ্বারা সম্পাদিত হইতেছে, এই অদ্ভুত ব্যাপার কেবল এই মহাত্মার বেদনিষ্ঠা ও উদারতা প্রভাবেই সম্ভবপর হইয়াছে। ফলতঃ তিনি এই গ্রন্থাবলীর সংশোধন কার্য্যে যেরূপ অকাতরে শ্রম ও সময়ব্যয় করিতেছেন, তদুপযোগী কৃতজ্ঞতা প্রকাশে আমার লেখনী সম্পূর্ণ অসক্ত।

প্রথম খণ্ডের কোন কোন পাঠক ইচ্ছা প্রকাশ করিয়াছেন যে এই খণ্ডে বা প্রথম খণ্ডের দ্বিতীয় সংস্করণে উপনিষদের দার্শনিক ও ধর্ম্মসম্বন্ধীয় মত বিষয়ে একটী ভূমিকা লিখিত হয়। এই অনুরোধ সম্বন্ধে আমার বক্তব্য এই যে উল্লিখিত একাদশ খানা উপনিষদ্ সম্পূর্ণরূপে প্রকাশিত না হইলে এরূপ ভূমিকা সন্তোষকর হওয়ার সম্ভাবনা নাই। প্রথমতঃ, উপনিষদুক্ত মত ব্যাখ্যা করিতে হইলে বিশেষ বিশেষ মতের প্রমাণরূপে উপনিষদের বিশেষ বিশেষ স্থান নির্দ্দেশ করিতে হইবে। প্রমাণ-স্থানীয় সমুদায় শ্রুতি পাঠকের সম্মুখে না থাকিলে এরূপ নির্দ্দেশ, এরূপ প্রমাণ-প্রয়োগ, সম্ভবপর নহে। দ্বিতীয়তঃ, উপনিষদের অনেকগুলি উক্তি আপাততঃ পরস্পর-বিরোধী বলিয়া বোধ হয়। এরূপ আপাত-বিরুদ্ধ শ্রুতিসমূহের সমন্বয় করিতে যাইয়া টীকাকগণ দ্বৈতবাদ, অদ্বৈতবাদ, বিশিষ্টাদ্বৈতবাদ, শুদ্ধাদ্বৈতবাদ, অনির্ব্বচনীয়-ভেদাভেদবাদ বা দ্বৈতাদ্বৈতবাদ প্রভৃতি নানা মতবাদ সৃষ্টি করিয়াছেন। যিনি এখন উপনিষদের ব্যাখ্যায় প্রবৃত্ত হইবেন, তাঁহাকে হয় এই সকল মতসমূহের কোন না কোনটীর আশ্রয় লইতে হইবে, না হয় একটী নূতন মতবাদ সৃষ্টি করিতে হইবে। যে-কোন প্রণালীই অবলম্বিত হউক, নিজ প্রণালীর সমর্থন ও বিরুদ্ধ প্রণালীর খণ্ডন বহু যত্ন ও সময়-সাপেক্ষ। সাধ্যানুসারে আমি এই শ্রম ও সময়ব্যয় উভয়ই করিতে প্রস্তুত আছি। কিন্তু তৎপূর্ব্বে উপনিষদের সহিত বঙ্গীয় পাঠকের সাধারণ পরিচয় করান একান্ত আবশ্যক, এবং সম্প্রতি এই কার্য্যই আমার কর্ম্মক্ষমতা ও অবকাশের পক্ষে যথেষ্ট, সুতরাং এই কার্য্য সম্পূর্ণ না হইলে কার্য্যান্তরে হস্তক্ষেপ করা অসম্ভব।

কিন্তু, বেদের অন্যান্য বিভাগের সহিত উপনিষদের সম্বন্ধ, উপনিষৎ-সমূহের ভিন্ন ভিন্ন নাম ও শাখা, এবং তদন্তর্ভূত বিষয়সমূহের সাধারণ বিবরণ, এই সকল বিষয় লইয়া একটী ভূমিকা লেখা আবশ্যক বোধ হইতেছে, সুতরাং এরূপ একটী ভূমিকা এই খণ্ডে প্রদত্ত হইল। ইহাতে প্রসঙ্গক্রমে কোন কোন বিষয়ের সংক্ষিপ্ত ব্যাখ্যাও আছে।

গভীর কৃতজ্ঞতার সহিত স্বীকার করিতেছি যে এই খণ্ডের ব্যাখ্যা রচনায় আমি শঙ্করশিষ্য শ্রীমদানন্দগিরি-কৃত টীকা, অধ্যাপক ম্যাক্সমূলর-কৃত উপনিষদের ইংরেজি অনুবাদ এবং অধ্যাপক গফের "ফিলসফি অব্ দি উপনিষদ্‌স্" গ্রন্থে স্থিত শ্বেতাশ্বতরের অনুবাদ হইতে বিশেষ সাহায্য প্রাপ্ত হইয়াছি॥

ওঁ ব্রহ্মকৃপা হি কেবলম্।

কলিকাতা, ব্রাহ্মপল্লী,
২১০।৩।২, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্।
আষাঢ়, ১৩০২ বঙ্গাব্দ।

শ্রীসীতানাথ দত্ত।

ওঁ সচ্চিদানন্দমদ্বয়ং ব্রহ্ম।

# ভূমিকা।

---

স্মরণাতীত কাল হইতে বংশ ও গুরু পরম্পরায় আগত, দেব-স্তুতি, যজ্ঞ তপস্যাদির বিধান, ব্রহ্মোপাসনা ও ব্রহ্মজ্ঞানাত্মক বচনাবলীর নাম বেদ। গুরূপদেশ শ্রবণরূপ উপায়ে বেদ রক্ষিত হইয়া আসিতেছে, এই জন্য ইহার অপর নাম শ্রুতি। যজ্ঞে হোতৃ, অধ্বর্য্যু ও উদ্গাতৃ, এই তিন শ্রেণীর পুরোহিত কার্য্য করেন। ইহাঁদের কার্য্যসৌষ্ঠবের জন্য বেদমন্ত্রসমূহ ঋক্, যজুঃ ও সাম এই তিন ভাগে বিভক্ত হয়। পদ্যাত্মক মন্ত্রের নাম ঋক্, গদ্যাত্মক মন্ত্র যজুঃ, ও সঙ্গীতাত্মক মন্ত্র সাম। এক একটী ভাগকে এক একটী *সংহিতা* বলে। যজ্ঞের তত্ত্বাবধায়ক ব্রাহ্মণের ব্যবহারার্থ উক্ত তিন ভাগ হইতে অতিরিক্ত মন্ত্রসমষ্টিতে 'অথর্ব্ব সংহিতা' সঙ্কলিত হইয়াছে।

মন্ত্রের বিভাগানুসারে মন্ত্রাধ্যায়ী ঋত্বিক্‌গণ ভিন্ন ভিন্ন শ্রেণীতে বিভক্ত হইলেন। দেশ ও কালের ব্যবধান বশতঃ প্রত্যেক শ্রেণী আবার ভিন্ন ভিন্ন শাখায় বিভক্ত হইলেন। একই সংহিতার ভিন্ন ভিন্ন শাখার মধ্যে মন্ত্রের আকৃতি, সংস্থান ও সংখ্যা সম্বন্ধে অল্পাধিক প্রভেদ হইয়া পড়িল। এই সকল ভিন্ন ভিন্ন শাখা বা সম্প্রদায় সম্বন্ধে যথাস্থানে কিঞ্চিৎ বলিব।

মন্ত্রের ব্যাখ্যা, প্রয়োগ-বিধি ও অন্যান্য বিষয় সংবলিত বেদাংশের নাম 'ব্রাহ্মণ'। সংহিতা ভেদে ব্রাহ্মণ ভিন্ন ভিন্ন, এমন কি শাখাভেদেও ব্রাহ্মণের ভিন্নতা আছে। ব্রাহ্মণসমূহের অভ্যন্তরে, অথবা স্থলবিশেষে ব্রাহ্মণ হইতে ভিন্ন, কতিপয়

বেদাংশ আছে, সেই সকল বেদাংশের নাম 'আরণ্যক'। 'ব্রাহ্মণ' বা 'আরণ্যকে'র ব্রহ্মপ্রতিপাদক অংশের নাম 'উপনিষদ্'। কিন্তু কোন কোন উপনিষদ্ সংহিতাতেও সন্নিবিষ্ট আছে। উপ ও নি পূর্ব্বক সদ্ ধাতুতে ক্বিপ্ প্রত্যয় যোগে 'উপনিষদ্' পদ সিদ্ধ হইয়াছে। এই শব্দের ধাত্বর্থ সম্বন্ধে বিস্তর মতভেদ দৃষ্ট হয়। অনেকে 'সদ্' ধাতুর 'বিনাশ' অর্থ গ্রহণ করিয়া, "যদ্দ্বারা অবিদ্যা ও বাসনা বিনষ্ট হয়" 'উপনিষদের' এই অর্থ করেন। 'উপ' এই উপসর্গের 'নিকট' অর্থ, 'নি' এই উপসর্গের 'বিশেষরূপে' অর্থ এই 'সদ' ধাতুর 'গমন' অর্থ গ্রহণ করিলে 'উপনিষদ্' শব্দের এই অর্থ সিদ্ধ হয়—"যাহা গুরুর নিকট বিশেষরূপে গমন করিয়া শিক্ষা করা যায়"। ধাত্বর্থ যাহাই হইক, 'উপনিষদ্' শব্দে সাধারণতঃ গভীর ও গূঢ় ব্রহ্মজ্ঞান ও তৎপ্রতিপাদক গ্রন্থকে বুঝায়।

এখন, এই সংস্করণে প্রকাশিত নয় খানি উপনিষদের নাম, ঋষি ও প্রত্যেকের অন্তর্গত বিষয় সম্বন্ধে সংক্ষেপে কিঞ্চিৎ বলা যাইতেছে। আমরা উপনিষদের চলিত ক্রম পরিত্যাগ করিয়া এস্থলে বেদের বিভাগ ও শাখা অনুসারে উপনিষৎসমূহের উল্লেখ করিব।

১। ঋগ্বেদীয়া ঐতরেয়োপনিষৎ। এই উপনিষৎ ঋগ্বেদীয় ঐতরেয় আরণ্যকের অন্তর্গত। ঐতরেয় (অর্থাৎ ইতরা-নন্দন) মহিদাস ইহার দ্রষ্টা বা রচয়িতা। যাঁহারা বেদকে অপৌরুষেয় অর্থাৎ নিত্য বলিয়া স্বীকার করেন তাঁহাদের মতে বেদের রচয়িতা কেহ নাই; ঋষিগণ ইহার দ্রষ্টা মাত্র। শারীরক মীমাংসায় 'অপৌরুষেয়ত্বে'র যে ব্যাখ্যা দেওয়া হইয়াছে, তদনুসারে বেদকে অপৌরুষেয় বলিতে কাহারও আপত্তি হইতে পারে না। সেই অর্থ স্মরণ রাখিয়া ব্যাবহারিক অর্থে 'রচয়িতা' শব্দও ব্যবহৃত

হইতে পারে। যাহা হউক, ঐতরেয়-উপনিষদের প্রথমাধ্যায়ে কবিত্বের ভাষায় সৃষ্টিতত্ত্ব ব্যাখ্যাত হইয়াছে, দ্বিতীয়াধ্যায়ে সংক্ষেপে জন্মান্তর ও অমৃতত্ব প্রাপ্তির বর্ণনা করা হইয়াছে এবং তৃতীয়াধ্যায়ে ব্রহ্মের সর্ব্বাধারত্ব প্রতিপাদিত হইয়াছে। এই তৃতীয়াধ্যায়কে বেদান্ত দর্শনের একটী সুদৃঢ় ভিত্তি বলা যাইতে পারে।

২। শুক্ল-যজুর্ব্বেদীয়া ঈশোপনিষৎ। ইহার প্রথম শব্দ 'ঈশা' হইতে ইহার নাম 'ঈশোপনিষৎ' হইয়াছে। ইহার অপর নাম 'বাজসনেয়-সংহিতোপনিষৎ'। যজুর্ব্বেদের দুই শাখা, শুক্ল ও কৃষ্ণ। এই শাখা-ভেদ সম্বন্ধে একটী জনশ্রুতি আছে। যজুর্ব্বেদাধ্যায়ী বাজসনেয় যাজ্ঞবল্ক্য ও তদীয় গুরু বৈশম্পায়ন, এই দুই ঋষির মধ্যে কোন বিষয়ে মনান্তর হওয়াতে বৈশম্পায়ন যাজ্ঞবল্ক্যকে অধীত বেদ প্রত্যর্পণ করিতে আদেশ করেন। বৈশম্পায়নের অন্যতম শিষ্য তিত্তিরি যাজ্ঞবল্ক্য হইতে উক্ত বেদ উদ্ধার করিয়া লয়েন। একটী জনপ্রবাদ এই যে বৈশম্পায়নের শিষ্যগণ তিত্তিরি পক্ষী রূপে যাজ্ঞবল্ক্যের উদ্গীর্ণ বেদ উদরস্থ [illegible]রেন। যাজ্ঞবল্ক্য উক্ত বেদ-ব্যবহারে বঞ্চিত হইয়া 'বাজসনে[illegible] সংহিতা' রচনা করেন। যাজ্ঞবল্ক্য-প্রণীত এই সংহিতা[illegible] নাম 'শুক্ল-যজুর্ব্বেদ' ও তদীয় পরিত্যক্ত সংহিতার নাম 'তৈত্তিরীয়-সংহিতা' বা 'কৃষ্ণ-যজুর্ব্বেদ' হইল। ঈশোপনিষৎ এই বাজসনেয় সংহিতার অঙ্গীভূত বলিয়া ইহার অপর নাম বাজসনেয়-সংহিতোপনিষৎ। ইহাতে প্রধানতঃ এই শিক্ষা দেওয়া হইয়াছে যে জ্ঞান ও কর্ম্ম উভয়ই অনুসরণীয়, ঈশ্বর ও প্রকৃতি উভয়ের দিকেই মনোযোগ দেওয়া কর্ত্তব্য, দুয়ের একতর পথ অবলম্বনে পরমার্থ লাভ হয় না। ব্রহ্মস্বরূপ ও ব্রহ্মজ্ঞান সম্বন্ধেও ইহাতে কয়েকটী অতি সুন্দর বচন আছে।

৩। কৃষ্ণ-যজুর্ব্বেদীয়া কঠোপনিষৎ। এই উপনিষৎ অতি প্রসিদ্ধ। ইহা ব্রহ্মপ্রতিপাদক অতি মনোহর শ্লোকে পরিপূর্ণ। ইহার প্রথম বল্লীতে বাজশ্রবার পুত্র নচিকেতার পিতৃ-সত্য রক্ষার্থ যমালয়ে গমনের আখ্যায়িকা আছে। নচিকেতা মৃত্যুর নিকট আত্মজ্ঞানের প্রার্থী হইলে, মৃত্যু তাঁহাকে নানা প্রলোভন দেখাইয়া তাঁহার দৃঢ়তা পরীক্ষা করিলেন। নচিকেতা কিছুতেই সঙ্কল্প পরিত্যাগ করিলেন না, অধিকন্তু আপাত-সুখকর বিষয়সমূহের অসারতা কীর্ত্তন করিলেন। দ্বিতীয়াধ্যায়ে যম নচিকেতার জ্ঞান-পিপাসার প্রশংসা করিয়া তাঁহার নিকট সংক্ষেপে আত্মতত্ত্ব ব্যাখ্যা করিলেন। তৃতীয়াধ্যায়ে প্রধানতঃ চিত্ত-শুদ্ধির প্রয়োজনীয়তা কীর্তিত হইয়াছে। চতুর্থাধ্যায়ে প্রধানতঃ আত্মার একত্ব প্রতিপাদিত হইয়াছে। পঞ্চমাধ্যায়ে প্রধানতঃ পরমাত্মার সর্ব্বরূপত্ব ও সর্ব্বব্যাপিত্ব ব্যাখ্যাত হইয়াছে। ষষ্ঠাধ্যায়ে আত্মানাত্মবিবেক ও যোগবিধি বর্ণিত হইয়াছে।

৪। কৃষ্ণ-যজুর্ব্বেদীয়া তৈত্তিরীয়োপনিষৎ। এই উপনিষৎ তৈত্তিরীয় আরণ্যকের অন্তর্ভূত। ইহার প্রথমাধ্যায় বা শিক্ষা-বল্লীতে জগতে ব্রহ্মোপলব্ধির সহায়রূপে কতিপয় ধ্যান ও তৎপরে শিক্ষার্থীর পালনীয় কতিপয় উপদেশ প্রদত্ত হইয়াছে। দ্বিতীয়াধ্যায় বা ব্রহ্মানন্দবল্লীতে প্রথমতঃ আত্মার অন্নাদি পঞ্চ কোষ বর্ণিত হইয়াছে। এই পঞ্চকোষের বর্ণনা কবিত্বপূর্ণ এবং স্থানে স্থানে অতি দুর্ব্বোধ্য হইলেও বেদান্তদর্শন বুঝিবার পক্ষে নিতান্ত প্রয়োজনীয়। যথাসময়ে ইহার বিস্তৃত ব্যাখ্যা করিবার সঙ্কল্প আছে। এই বর্ণনার পর নানাজাতীয় জীবের সুখ-তারতম্য দেখাইয়া ব্রহ্মানন্দের পরাকাষ্ঠা ব্যাখ্যাত হইয়াছে। তৃতীয়াধ্যায় বা ভৃগুবল্লীতে বরুণ ও তৎপুত্র ভৃগুর কথোপকথনচ্ছলে পুনরায় পঞ্চকোষ বর্ণিত হইয়াছে ও ব্রহ্মজ্ঞান-

লাভে তপস্যার আবশ্যকতা প্রতিপাদিত হইয়াছে। শেষভাগে ব্রহ্মজ্ঞের স্তুত্যর্থ অনেক কথা বলা হইয়াছে। এই উপনিষৎ সাধারণতঃ দুর্ব্বোধ হইলেও ইহা কতিপয় প্রসিদ্ধ উক্তির আধার ও বেদান্তদর্শনের বিশেষ প্রমাণ-স্থানীয়।

৫। কৃষ্ণযজুর্ব্বেদীয়া শ্বেতাশ্বতরোপনিষৎ। এই উপনিষদের শেষভাগে বলা হইয়াছে যে শ্বেতাশ্বতর নামক ঋষি ইহা শ্রেষ্ঠ আশ্রমীদের নিকট কীর্ত্তন করিয়াছিলেন। 'শ্বেতাশ্বতর' কৃষ্ণ-যজুর্ব্বেদের একটী শাখার প্রকাশয়িতার নামও প্রসিদ্ধ। এই উপনিষৎ অতি মনোহর ও সমাদৃত। মহাত্মা শঙ্কর ইহার একটী বিশেষ ভাষ্য রচনা করিয়াছেন। এই উপনিষদের কাল ও মতামত সম্বন্ধে পাশ্চাত্য পণ্ডিত সমাজে নানা মতভেদ ও তর্কবিতর্ক চলিয়াছে, আমরা সম্প্রতি তাহাতে হস্তক্ষেপ করিব না, তবে উল্লিখিত দশ খানা উপনিষদের সহিত কোন কোন বিষয়ে ইহার পার্থক্য উল্লেখ করিব মাত্র। (১)ইহাতে ব্রহ্ম 'দেব', 'শিব', 'হর', 'রুদ্র', এই সকল চলিত নামে অভিহিত হইয়াছেন, অন্যান্য উপনিষদে এই সকল নাম দেখিতে পাওয়া যায় না। (২) ইহাতে 'মায়া' শব্দের স্পষ্ট ও বহুল ব্যবহার দেখা যায়। (৩) ইহাতে 'সাংখ্য' ও 'কপিল' শব্দের উল্লেখও দেখিতে পাওয়া যায়, কিন্তু উক্ত শব্দদ্বয় আধুনিক অর্থে ব্যবহৃত হইয়াছে কিনা সংশয়স্থল। (৪) ইহাতে পরবর্ত্তী সময়ের 'ভক্তির' আভাসও পাওয়া যায়। এই উপনিষদে এত বিষয়ের অবতারণা করা হইয়াছে, এবং এমন উচ্চ ভাষায় ও বিচিত্র প্রণালীতে ব্রহ্মস্বরূপ এবং জগৎ ও জীবের সহিত ব্রহ্মের সম্বন্ধ প্রতিপাদিত হইয়াছে, যে ইহার বর্ণিত বিষয়ের একটী সংক্ষিপ্ত বিবরণ দেওয়া তাদৃশ সম্ভবপর নহে। এস্থলে ইহার প্রতিপাদিত বিষয়সমূহের উল্লেখ মাত্র করিব। (১) ব্রহ্মের বিশ্বাতীত নির্গুণভাব। (২) তাঁহার বিশ্বরূপ সগুণভাব। (৩)

দেবাত্মশক্তি বা প্রকৃতি ও ইহার ভিন্ন ভিন্ন রূপ। (৪) ব্রহ্ম ও জীবের সম্বন্ধ। (৫) ব্রহ্মদর্শন ও ব্রহ্মলাভের সাধন-প্রণালী। (৬) মুক্তি।

৬। সামবেদীয়া কেনোপনিষৎ। ইহার প্রথম শব্দ 'কেন' হইতে এই নাম হইয়াছে। ইহা সামবেদীয়া তলবকার শাখার অন্তর্গত, এইজন্য ইহার অপর নাম তলবকারোপনিষৎ। ব্রহ্মই যে আমাদের সকল ইন্দ্রিয়ের শক্তি ও পরিচালক, এবং দেবগণ নিজ নিজ বলসম্বন্ধে অভিমানী হইয়া উঠিলে কিরূপে ব্রহ্মবিদ্যার সাহায্যে জানিয়াছিলেন যে ব্রহ্মই সমুদায় শক্তির আধার, এই সত্য ইহাতে ব্যাখ্যাত হইয়াছে।

৭। অথর্ব্ববেদীয়া প্রশ্নোপনিষৎ। ইহাতে পিপ্পলাদ ঋষির ছয় জন শিষ্যের জিজ্ঞাসিত ছয়টী প্রশ্নের উত্তর প্রদত্ত হইয়াছে, এই জন্য ইহার নাম প্রশ্নোপনিষৎ। ইহার এক একটী অধ্যায়ের নাম এক একটী প্রশ্ন। প্রথম প্রশ্নে আদি ভূত ও আদি চৈতন্য হইতে সমুদায় প্রাণীর উৎপত্তি কথিত হইয়াছে। চন্দ্র ভূতের এবং সূর্য্য চৈতন্যের প্রতিমা স্বরূপ। যাহারা ভৌতিক জীবনেই সন্তুষ্ট, যাহারা বাহ্যিক ফলপ্রদ যাগ যজ্ঞাদিরই অনুসরণ করে, তাহারা চন্দ্রলোকে গমন করে, ও পুণ্যফল-ক্ষয়ে জন্মান্তর গ্রহণ করে। এই পথের নাম পিতৃযান। আর, যাঁহারা জ্ঞানাদি যোগে আত্মার অর্থাৎ পরমাত্মার অন্বেষণ করেন, তাঁহারা সূর্য্যলোকে গমন করিয়া ব্রহ্মপ্রাপ্ত হয়েন, তাঁহাদের আর পুনর্জ্জন্ম হয় না। এই পথের নাম দেবযান। দ্বিতীয় প্রশ্নে শরীরধারক শক্তিসমূহের মধ্যে প্রাণের শ্রেষ্ঠত্ব প্রতিপন্ন হইয়াছে, এবং প্রাণকে পরব্রহ্ম হইতে প্রথমোৎপন্ন জগদাত্মা হিরণ্যগর্ভরূপে স্তুতি করা হইয়াছে। তৃতীয়প্রশ্নে এই হিরণ্যগর্ভরূপী প্রাণের শারীর ও জাগত ভিন্ন ভিন্ন প্রকাশ ব্যাখ্যাত হইয়াছে। চতুর্থ প্রশ্নে, নিদ্রাকালে

সমুদায় বিষয় ও ইন্দ্রিয় মনে একীভূত হয় এবং সুষুপ্তিতে মন, বিষয় ও বিজ্ঞানাত্মা অর্থাৎ জীবাত্মা সমস্তই পরমাত্মাতে প্রতিষ্ঠিত হয়, তিনিই সমুদায়ের প্রতিষ্ঠা, এই সত্য শিক্ষা দেওয়া হইয়াছে। পঞ্চমাধ্যায়ে ওঁকারের আংশিক ও পূর্ণ সাধনের ফল কথিত হইয়াছে। ষষ্ঠাধ্যায়ে ষোড়শ-কল পুরুষ ও পরম পুরুষে এই ষোড়শ কলার লয়ের দ্বারা অমরত্বলাভের কথা বর্ণিত হইয়াছে।

৮। অথর্ব্ববেদীয়া মুণ্ডকোপনিষৎ। 'মুণ্ডক' অর্থে ক্ষুর; ক্ষুর যেমন নিঃশেষরূপে কেশ ছেদন করে, এই উপনিষৎ তেমনই নিঃশেষরূপে অবিদ্যা ছেদন করে, এই জন্য ইহার নাম 'মুণ্ডকোপনিষৎ'। অধ্যাপক ম্যাক্সমূলর এই উপনিষদের কোন কোন বাক্য ও ভাবের সহিত বৌদ্ধ ভাষা ও মতের সাদৃশ্য দেখিয়া অনুমান করেন যে ইহা কোন বৌদ্ধভাবাপন্ন হিন্দুর লেখা। বৌদ্ধ সন্ন্যাসীদিগকে ব্যঙ্গার্থে 'মুণ্ডক' অর্থাৎ 'মুণ্ডিতমস্তক' বা 'নেড়া' বলা হইত। এই উপনিষৎ এক জন মুণ্ডকের লেখা বলিয়া ইহার নাম 'মুণ্ডকোপনিষৎ'। যাহা হউক, এই উপনিষদের শিক্ষা অতি উচ্চভাবযুক্ত। ইহা তিনটি মুণ্ডকে বিভক্ত, এবং প্রত্যেক মুণ্ডক আবার দুই খণ্ডে বিভক্ত। প্রথম মুণ্ডকে পরা ও অপরা বিদ্যার বিভাগ করণানন্তর অপরা বিদ্যা অর্থাৎ কর্ম্মকাণ্ডানুসরণের ফল বর্ণিত হইয়াছে। এই ফল,— অস্থায়ী কালের জন্য স্বর্গপ্রাপ্তি। দ্বিতীয় মুণ্ডকে ব্রহ্মের স্বরূপ এবং প্রণবযোগে ব্রহ্মসাধন উপদিষ্ট হইয়াছে। তৃতীয় মুণ্ডকে ব্রহ্মসাধন ও তাহার ফল এবং শেষভাগে ব্রহ্মনির্ব্বাণের কথা বলা হইয়াছে।

৯। অথর্ব্ববেদীয়া মাণ্ডুক্যোপনিষৎ। বোধ হয় মণ্ডূক নামক কোন ঋষির রচিত বলিয়া এই উপনিষদের নাম মাণ্ডুক্যোপনিষৎ। এই উপনিষদে অপেক্ষাকৃত আধুনিক বেদান্ত মতের

সংক্ষিপ্ত বিবরণ দেখিতে পাওয়া যায়। ওঁকার ব্যাখ্যার ব্যপদেশে ঋষি আত্মার জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিন অবস্থা, এবং এই অবস্থাত্রয়ের অতীত নিত্য অপরিবর্ত্তনীয় চতুর্থ অবস্থার বর্ণনা করিয়াছেন। তিনি উক্ত অবস্থাত্রয়কে বৈশ্বানর, তৈজস্ ও প্রাজ্ঞ নামে অভিহিত করিয়াছেন, এবং চতুর্থ অবস্থার কোন নাম না দিয়া উহাকে 'শান্তং শিবমদ্বৈতং' বলিয়া বর্ণনা করিয়াছেন এবং ইহাকেই পরম পদ বলিয়াছেন। তৎপরে, ওঁকারের অ,উ,ম, এই তিন মাত্রাকে উক্ত তিন অবস্থার এবং অমাত্র পূর্ণ ওঁকারকে চতুর্থাবস্থা বা পরমাত্মার জ্ঞাপক রূপে ব্যাখ্যা করিয়াছেন। বিশেষ জ্ঞানেচ্ছু পাঠকগণ "বেদান্তসার" নামক আধুনিক বেদান্ত গ্রন্থে ব্রহ্মের এই চতুর্ব্বিধ প্রকাশের বিস্তৃত ব্যাখ্যা দেখিতে পাইবেন।

ভূমিকান্তে পাঠকগণকে উপনিষদের সাক্ষাৎ অধ্যয়নে উন্মুখ জানিয়া নমস্কারান্তে বিদায় হই। যদি ঈশ্বরেচ্ছা থাকে, তবে পুনরায় 'ছান্দোগ্য'-হস্তে তাঁহাদের সম্মুখে উপস্থিত হইব ॥

ওঁ ব্রহ্মরূপা হি কেবলম্ ॥
শান্তিঃ শান্তিঃ শান্তিঃ হরিঃ ওঁ ॥

সম্পাদকস্য।

# সূচীপত্রম্।




| | পৃষ্ঠা |
|---|---|
| মুখবন্ধ | ৵৹ |
| ভূমিকা | ।৹ |
| তৈত্তিরীয়োপনিষৎ | |
| প্রথমা বল্লী | ১ |
| দ্বিতীয়া বল্লী | ২২ |
| তৃতীয়া বল্লী | ৪০ |
| ঐতরেয়োপনিষৎ | |
| প্রথমোঽধ্যায়ঃ | ৫২ |
| দ্বিতীয়োঽধ্যায়ঃ | ৬৫ |
| তৃতীয়োঽধ্যায়ঃ | ৬৯ |
| শ্বেতাশ্বতরোপনিষৎ | |
| প্রথমোঽধ্যায়ঃ | ৭৩ |
| দ্বিতীয়োঽধ্যায়ঃ | ৮৪ |
| তৃতীয়োঽধ্যায়ঃ | ৯২ |
| চতুর্থোঽধ্যায়ঃ | ১০২ |
| পঞ্চমোঽধ্যায়ঃ | ১১৩ |
| ষষ্ঠোঽধ্যায়ঃ | ১২০ |

# তৈত্তিরীয়োপনিষৎ।

( কৃষ্ণযজুর্ব্বেদীয়া )

## প্রথমা বল্লী বা শিক্ষাধ্যায়ঃ।

হরিঃ॥ ওঁ॥

শং নো মিত্রঃ শং বরুণঃ। শং নো ভবত্বর্য্যমা।

শং ন ইন্দ্রো বৃহস্পতিঃ। শং নো বিষ্ণুরুরুক্রমঃ। *

নমো ব্রহ্মণে। নমস্তে বায়ো। ত্বমেব প্রত্যক্ষং ব্রহ্মাসি। ত্বামেব প্রত্যক্ষং ব্রহ্ম বদিষ্যামি। ঋতং বদিষ্যামি। সত্যং বদি-

হরিঃ। ওঁ। মিত্রঃ ( প্রাণবৃত্তেঃ অহ্নঃ চ অভিমানী দেবতাত্মা) নঃ ( অস্মাকম্ ) শং ( সুখং, কল্যাণকৃৎ ) [ ভবতু, তথা ] বরুণঃ ( অপানবৃত্তেঃ রাত্রেঃ চ অভিমানী দেবতাত্মা ) শং [ ভবতু ]। অর্য্যমা ( চক্ষুষি আদিত্যে বা অভিমানী দেবতাত্মা ) নঃ শং ভবতু। ইন্দ্রঃ ( বলে অভিমানী ), বৃহস্পতিঃ ( বাচি বুদ্ধৌ চ অভিমানী ) শং [ ভবতাম্ ]। উরুক্রমঃ ( উরুঃ বিস্তীর্ণঃ ক্রমঃ পাদক্ষেপঃ যস্য সঃ ) বিষ্ণুঃ নঃ শং [ ভবতু ]।

হরিঃ। ওঁ। ( প্রাণবৃত্তি ও দিবসের অভিমানী দেবতা † ) মিত্র আমাদের কল্যাণকারী [ হউন ], ( অপানবৃত্তি ও রাত্রির অভিমানী দেবতা বরুণ [ আমাদের ] কল্যাণকারী [ হউন ], ( চক্ষু বা আদিত্যের অভিমানী দেবতা ) অর্য্যমা আমাদের কল্যাণকারী হউন।

---

* ঋক্ ১।৯০।৯।

† 'আমি প্রাণবৃত্তি', 'আমি দিবস' এই অভিমান অর্থাৎ অহংবোধ যাঁহার।

ষ্যামি। তন্মামবতু। তদ্বক্তারমবতু। অবতু মাম্। অবতু বক্তারম্।
ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥ ১ ॥ ইতি প্রথমোঽনুবাকঃ ॥

ব্রহ্মণে নমঃ। হে বায়ো তে (তুভ্যম্) নমঃ। ত্বম্ এব প্রত্যক্ষম্ (ইন্দ্রিয়গোচরম্) ব্রহ্ম অসি। ত্বাম্ এব প্রত্যক্ষম্ ব্রহ্ম বদিষ্যামি। ঋতম্ (যথাবক্তব্যম্) বদিষ্যামি। সত্যম্ বদিষ্যামি। তৎ (ব্রহ্ম) মাম্ অবতু রক্ষতু)। তৎ বক্তারম্ (আচার্যম্) অবতু। মাম্ অবতু। বক্তারম্ অবতু। (পুনর্ব্বচনম আদরার্থম্)। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ (ত্রিবচনম্ আধ্যাত্মিক-আধিভৌতিক-আধিদৈবিক নাম্ বিদ্যাপ্রাপ্তি-বিঘ্নানাম্ প্রশমনার্থম্। 'আধ্যাত্মিকম্' আত্মসম্বন্ধি; আধিভৌতিকম্ ক্ষিত্যাদিভূত জনিতম্; 'আধিদৈবিকম্' ইন্দ্রবায়াদি-দেবকৃতম্ ॥ ১ ॥

ইতি প্রথমঃ অনুবাকঃ (বেদাংশঃ) ॥

(বলাভিমানী দেবতা) ইন্দ্র এবং (বাক্য ও বুদ্ধির অভিমানী দেবতা) বৃহস্পতি আমাদের কল্যাণকারী হউন। উরুক্রম (অর্থাৎ বিস্তীর্ণ-পাদক্ষেপকারী) বিষ্ণু আমাদের কল্যাণকারী হউন। ব্রহ্মকে নমস্কার। হে বায়ো, তোমাকে নমস্কার। তুমিই প্রত্যক্ষ (অর্থাৎ ইন্দ্রিয়গোচর) ব্রহ্ম। তোমাকেই প্রত্যক্ষ ব্রহ্ম বলিব। ঋত (অর্থাৎ যথাবক্তব্য) ঘোষণা করিব। স[illegible] ঘোষণা করিব। তিনি (অর্থাৎ ব্রহ্ম) আমাকে রক্ষা করুন। তিনি বক্তাকে (অর্থাৎ আচার্য্যকে) রক্ষা করুন। আমাকে রক্ষা করুন। বক্তাকে রক্ষা করুন (পুনর্ব্বচন আদরার্থ)। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ (আধ্যাত্মিক অর্থাৎ আত্মসম্বন্ধী, আধিভৌতিক অর্থাৎ ক্ষিতাদি-ভূত-জনিত, ও আধিদৈবিক অর্থাৎ ইন্দ্র বায়ু প্রভৃতি দেবতাকৃত ;—বিদ্যালাভের এই ত্রিবিধ বিঘ্ন উপশমার্থ তিনবার শান্তিবাচন) ॥ ১ ॥

ইতি প্রথম অনুবাক (অর্থাৎ প্রথম বেদাংশ) ॥

ওঁ শীক্ষাং ব্যাখ্যাস্যামঃ। বর্ণঃ স্বরঃ। মাত্রা বলম্। সাম সন্তানঃ। ইত্যুক্তঃ শীক্ষাধ্যায়ঃ ॥ ২ ॥ ইতি দ্বিতীয়োঽনুবাকঃ ॥

সহ নৌ যশঃ। সহ নৌ ব্রহ্মবর্চ্চসম্। অথাতঃ সংহিতায়া উপনিষদং ব্যাখ্যাস্যামঃ। পঞ্চস্বধিকরণেষু। অধিলোকমধিজ্যৌতিষমধিবিদ্যমধিপ্রজমধ্যাত্মম্। তা মহাসংহিতা ইত্যাচক্ষতে। অথাধি-

ওঁ শীক্ষাম্ (শিক্ষ্যতে অনয়া ইতি বর্ণাদি-উচ্চারণ-লক্ষণম্; শিক্ষ্যন্তে ইতি বা শিক্ষা বর্ণাদয়ঃ, শিক্ষা এব শীক্ষা, দৈর্ঘ্যং ছান্দসং, তাম্) ব্যাখ্যাস্যামঃ। [ব্যাখ্যা-বিষয়াঃ— ] বর্ণঃ (অকারাদিঃ), স্বরঃ (উদাত্তাদিঃ কণ্ঠধ্বনিঃ), মাত্রাঃ (হ্রস্বাদ্যাঃ), বলম্ (শব্দরচনায়াং প্রযত্নবিশেষঃ)। সাম (বর্ণানাং মধ্যমবৃত্ত্যোচ্চারণ সমতা), [তথা] সন্তানঃ (বর্ণসংযোগঃ)। ইতি শীক্ষাধ্যায়ঃ উক্তঃ ॥ ২ ॥ ইতি দ্বিতীয়ঃ অনুবাকঃ ॥

নৌ (আবয়োঃ, শিষ্যাচার্য্যয়োঃ), সহ (উভয়োঃ ইত্যর্থঃ) যশঃ [ভবতু]। সহ নৌ ব্রহ্মবর্চ্চসম্ (ব্রহ্মতেজঃ) [ভবতু]। অথ অতঃ সংহিতায়াঃ (সংযোগস্য) উপনিষদং (দর্শনং, বিশিষ্টং জ্ঞানম্) ব্যাখ্যাস্যামঃ। পঞ্চসু (পঞ্চভিঃ) অধিকরণেষু (বিষয়-পর্য্যায়ৈঃ—ব্যাখ্যাস্যামঃ ইতি অন্বয়ঃ)। [কে

ওঁ। শিক্ষা (অর্থাৎ বর্ণাদি উচ্চারণ বা বর্ণাদি) ব্যাখ্যা করিব। [ব্যাখ্যার বিষয়— ] বর্ণ (অর্থাৎ অকারাদি), স্বর (অর্থাৎ উদাত্ত প্রভৃতি কণ্ঠধ্বনি), মাত্রা (অর্থাৎ হ্রস্ব দীর্ঘ প্লুত), বল (অর্থাৎ শব্দরচনায় প্রযত্ন), সাম (অর্থাৎ মধ্যম বৃত্তিতে বর্ণোচ্চারণের সমতা) এবং সন্তান (অর্থাৎ বর্ণসংযোগ)। এই শিক্ষাধ্যায় বলা হইল। ('শীক্ষা' শব্দের দীর্ঘ ঈকার ছন্দের অনুরোধে) ॥ ২ ॥ ইতি দ্বিতীয় অনুবাক ॥

আমাদের উভয়ের (অর্থাৎ শিষ্য ও আচার্য্যের) যশ [হউক]। আমাদের উভয়ের ব্রহ্মতেজ [হউক]। তৎপর সংহিতার উপনিষৎ (অর্থাৎ সংযোগের বিশেষ জ্ঞান) পঞ্চবিষয়াশ্রয়ে ব্যাখ্যা

লোকম্। পৃথিবী পূর্ব্বরূপম্। দ্যৌরুত্তররূপম্। আকাশঃ সন্ধিঃ। বায়ুঃ সন্ধানম্। ইত্যধিলোকম্। অথাধিজ্যৌতিষম্। অগ্নিঃ পূর্ব্বরূপম্। আদিত্য উত্তররূপম্। আপঃ সন্ধিঃ। বৈদ্যুতঃ সন্ধানম্। ইত্যধিজ্যৌতিষম্। অথাধিবিদ্যম্। আচার্য্যঃ পূর্ব্বরূপম্। অন্তে-

তে বিষয়াঃ ইত্যাহ— ] অধিলোকম্ (লোকেষু অধি যৎ দর্শনম্ তৎ অধি-লোকম। লোকেষু অভিমানিনীনাং দেবতানাং ধ্যেয়ত্বম্ ইত্যর্থঃ)। অধি-জ্যৌতিষম্ (জ্যোতিরভিমানিনীনাং দেবতানাং ধ্যেয়ত্বম্; এবং সর্ব্বত্রৈব দেবতা-ধ্যানম্ অভিপ্রেতম্)। অধিবিদ্যম্ [ বিদ্যা-প্রতিবদ্ধম্ আচার্য্যাদি)। অধিপ্রজম্ (প্রজা-প্রতিবদ্ধং পিত্রাদি)। অধ্যাত্মম্ (আত্মানম্ ভোক্তারম্ অধিকৃত্য যৎ বর্ত্ততে, জিহ্বাদি ইত্যর্থঃ)। তাঃ মহাসংহিতাঃ ইতি আচক্ষতে (কথয়ন্তি—বেদবিদঃ)। অথ অধিলোকম্ [ দর্শনম্ উচ্যতে ]। (পৃথিবী পূর্ব্বরূপম্ (পূর্ব্বঃ বর্ণঃ পূর্ব্বরূপম্,—সংহিতায়াঃ পূর্ব্বে বর্ণে পৃথিবী-দৃষ্টিঃ কর্ত্তব্যা ইতি উক্তং ভবতি)। দ্যৌঃ (দ্যুলোকঃ) উত্তররূপম্। আকাশঃ সন্ধিঃ (সংযোগস্থানম্)। বায়ুঃ সন্ধানম্ (সংযোগকর্ত্তা)। ইতি অধিলোকঃ (ধ্যানম্ উক্তম্)। অথ অধিজ্যৌতিষম্। অগ্নিঃ পূর্ব্বরূপম্। আদিত্যঃ উত্তররূপম্। আপঃ (জলম্) সন্ধিঃ। বৈদ্যুতঃ সন্ধানম্। ৩ অধি-

করিব। [ যথা ] লোকসম্বন্ধী [ দর্শন ] (অর্থাৎ লোকসমূহের অভিমানী দেবতাদিগের ধ্যেয়ত্ব)। জ্যোতিষ্কসম্বন্ধী [ দর্শন ] (অর্থাৎ জ্যোতিষ্ক-মণ্ডলীর অভিমানী দেবতাদিগের ধ্যেয়ত্ব;—এইরূপে নিম্নলিখিত সমুদায় স্থলেই দেবতাধ্যান অভিপ্রেত)। বিদ্যাবিষয়ক [ দর্শন ] (অর্থাৎ বিদ্যার সহিত সম্বদ্ধ আচার্য্যাদির ধ্যান)। সন্তান-সম্বন্ধী [ দর্শন ] (অর্থাৎ সন্তান-সম্বদ্ধ পিত্রাদির ধ্যান)। দেহ-সম্বন্ধী [ দর্শন ] (অর্থাৎ জিহ্বাদির ধ্যান)। উহাদিগকে [ বেদবিদেরা ] "মহাসংহিতা" বলেন। এখন লোক-সম্বন্ধী দর্শন [ কথিত হইতেছে— ]। পৃথিবী পূর্ব্বরূপ (অর্থাৎ

বাগ্মুত্তররূপম্। বিদ্যা সন্ধিঃ। প্রবচনং সন্ধানম্। ইত্যধিবিদ্যম্। অথাধিপ্রজম্। মাতা পূর্ব্বরূপম্। পিতোত্তররূপম্। প্রজা সন্ধিঃ। প্রজননং সন্ধানম্। ইত্যধিপ্রজম্। অথাধ্যাত্মম্। অধরা হনুঃ পূর্ব্বরূপম্। উত্তরা হনুরুত্তররূপম্। বাক্ সন্ধিঃ। জিহ্বা সন্ধানম্। ইত্যধ্যাত্মম্। ইতীমা মহাসংহিতাঃ। য এবমেতা মহাসংহিতা

জ্যোতিষম্। অথ অধিবিদ্যম্। আচার্য্যঃ পূর্ব্বরূপম্। অন্তেবাসী (শিষ্যঃ) উত্তররূপম্। বিদ্যা সন্ধিঃ। প্রবচনম্ (বেদাধ্যয়নং) সন্ধানম্। ইতি অধিবিদ্যম্। অথ অধিপ্রজম্। মাতা পূর্ব্বরূপম্। পিতা উত্তররূপম্। প্রজা (সন্ততিঃ) সন্ধিঃ। প্রজননং (সন্তানোৎপাদনং) সন্ধানম্। ইতি অধিপ্রজম্। অথ অধ্যাত্মম্। অধরা (নিম্না) হনুঃ পূর্ব্বরূপম্। উত্তরা (উপরিস্থা) হনুঃ উত্তররূপম্। বাক্ সন্ধিঃ। জিহ্বা সন্ধানম্। ইতি অধ্যাত্মম্। ইতি ইমাঃ

সংহিতার পূর্ব্ববর্ণে পৃথিবী-দৃষ্টি করিতে হইবে)। দ্যুলোক উত্তররূপ (তাৎপর্য্য পূর্ব্ববৎ)। আকাশ সংযোগ-স্থান। বায়ু সংযোগকর্ত্তা। এই লোকসম্বন্ধী ধ্যান [কথিত হইল]। এখন জ্যোতিষ্কসম্বন্ধী ধ্যান [কথিত হইতেছে—]। অগ্নি পূর্ব্বরূপ। আদিত্য উত্তররূপ। জল সংযোগস্থান। বিদ্যুৎ সংযোগ-কর্ত্তা। এই জ্যোতিষ্ক-সম্বন্ধী ধ্যান [কথিত হইল]। এখন বিদ্যাসম্বন্ধী ধ্যান [কথিত হইতেছে—]। আচার্য্যপূর্ব্বরূপ। শিষ্য উত্তররূপ। বিদ্যা সংযোগ-স্থান। বেদাধ্যয়ন সংযোগের কারণ। এই বিদ্যা-সম্বন্ধী ধ্যান [কথিত হইল]। এখন সন্তানসম্বন্ধী ধ্যান [কথিত হইতেছে—]। মাতা পূর্ব্বরূপ। পিতা উত্তররূপ। সন্তান সংযোগ-স্থান। সন্তানোৎপাদন সংযোগের কারণ। এই সন্তান-সম্বন্ধী ধ্যান [কথিত হইল]। এখন দেহ-সম্বন্ধী ধ্যান [কথিত হইতেছে—]। নিম্ন হনু পূর্ব্বরূপ। উপরিস্থ হনু উত্তররূপ। বাক্য সংযোগ-স্থান। জিহ্বা সংযোগের কারণ। এই দেহ-সম্বন্ধী ধ্যান [কথিত হইল]। এই সমুদায়কেই মহা-

ব্যাখ্যাতা বেদ। সন্ধীয়তে প্রজয়া পশুভিব্র্ব্রহ্মবর্চ্চসেনান্নাদ্যেন সুবর্গেণ লোকেন ॥ ৩ ॥ ইতি তৃতীয়োঽনুবাকঃ ॥

যশ্ছন্দসামৃষভো বিশ্বরূপঃ। ছন্দোভ্যোঽধ্যমৃতাৎ সম্বভূব। স মেন্দ্রো মেধয়া স্পৃণোতু। অমৃতস্য দেবধারণো ভূয়াসম্। শরীরং মে বিচর্ষণম্। জিহ্বা মে মধুমত্তমা। কর্ণাভ্যাং ভূরি বিশ্রুবম্। ব্রহ্মণঃ কোশোঽসি মেধয়া পিহিতঃ। শ্রুতং মে গোপায়। [আব-

মহাসংহিতাঃ। যঃ এবম্ এতাঃ মহাসংহিতাঃ ব্যাখ্যাতাঃ বেদঃ (জানাতি, ধ্যায়তি; 'উপাস্তে' ইতি ভাষ্যকারঃ), [সঃ] প্রজয়া, পশুভিঃ, ব্রহ্মবর্চ্চসেন, অন্নাদ্যেন [তথা] স্বর্গেণ লোকেন সন্ধীয়তে (যুজ্যতে,—প্রজাদি ফলম্ আপ্নোতি ইত্যর্থঃ) ॥ ৩ ॥ ইতি তৃতীয়ঃ অনুবাকঃ ॥

যঃ ছন্দসাম্ (বেদানাং) ঋষভঃ (প্রধানঃ) বিশ্বরূপ (সর্ব্ববাগ্ব্যাপ্তেঃ সর্ব্বরূপঃ) [ওঙ্কারঃ], যঃ অমৃতাৎ (অমৃতেভ্যঃ, অমৃতত্বহেতুভূতেভ্যঃ) ছন্দোভ্যঃ (বেদেভ্যঃ) অধিসম্বভূব, সঃ ইন্দ্রঃ (ঐশ্বর্য্যশালী) মা (মাম্) মেধয়া (প্রজ্ঞয়া) স্পৃণোতু (বলয়তু)। হে দেব, [অহম্] অমৃতস্য (অমৃতত্বহেতুভূতস্য ব্রহ্মজ্ঞানস্য) ধারণঃ (ধারয়িতা) ভূয়াসম্ (ভবেয়ম্)। শরীরং মে বিচর্ষণম্ (বিচক্ষণং, যোগ্যম্) [ভূয়াৎ]। জিহ্বা মে মধুমত্তমা (অতিশয় মধুর

সংহিতা [বলে]। এই ব্যাখ্যাত মহাসংহিতা-সমূহকে যিনি এইরূপে জানেন (বা ধ্যান করেন), তিনি সন্তান, পশু, ব্রহ্মতেজ, অন্নাদি এবং স্বর্গলোকের সহিত যুক্ত হয়েন (অর্থাৎ সন্তান প্রভৃতি ফল প্রাপ্ত হয়েন) ॥ ৩ ॥ ইতি তৃতীয় অনুবাক ॥

বেদবাক্যের মধ্যে প্রধান, বিশ্বরূপ (অর্থাৎ সমুদায় বাক্যে ব্যাপ্ত থাকা বশতঃ সর্ব্বরূপ) [ওঁকার], যিনি অমৃত (অর্থাৎ অমৃতত্বের হেতুভূত), তিনি বেদসমূহ হইতে উৎপন্ন হইয়াছেন, সেই ইন্দ্র (অর্থাৎ ঐশ্বর্য্যশালী) আমাকে প্রজ্ঞাদ্বারা বলবান্ করুন। হে দেব, আমি যেন অমৃতত্বের (অর্থাৎ অমৃতত্বের হেতু-

হন্তী বিতন্বানা। কুর্ব্বাণা চীরমাত্মনঃ। বাসাংসি মম গাবশ্চ। অন্নপানে চ সর্ব্বদা। ততো মে শ্রিয়মাবহ। লোমশাং পশুভিঃ সহ স্বাহা। আ মা যন্তু ব্রহ্মচারিণঃ স্বাহা। বি মায়ন্তু ব্রহ্মচারিণঃ স্বাহা। প্র মায়ন্তু ব্রহ্মচারিণঃ স্বাহা। দমায়ন্তু ব্রহ্মচারিণঃ স্বাহা।

ভাষিণী) [ভূয়াৎ]। কর্ণাভ্যাম্ ভূরি (বহু) বিশ্রুবং (ব্যশ্রুবং, শ্রোতা ভূয়াসম্)। [ত্বং] মেধয়া (লৌকিক-প্রজ্ঞয়া) পিহিতঃ (আচ্ছাদিতঃ, সামান্যপ্রজ্ঞৈঃ অবিদিতঃ ইত্যর্থঃ) ব্রহ্মণঃ কোশঃ (প্রতীকম্, প্রতিমা) অসি (ত্বয়ি ব্রহ্ম উপলভ্যতে ইত্যর্থঃ)। মে (মম) শ্রুতং (শ্রবণপূর্ব্বকং জ্ঞানং) গোপায় (রক্ষ)। [সুখদাত্রী শ্রীঃ] আত্মনঃ (মম) বাসাংসি সর্ব্বদা অচীরম্ (অচিরম্, ক্ষিপ্রম্—ছান্দসঃ দীর্ঘঃ) কুর্ব্বাণা (নির্ম্মিমাণা) আবহন্তী (আনয়ন্তী) বিতন্বানা (বিস্তারয়ন্তী) গাবশ্চ অন্নপানে চ [আবহন্তী]। ততঃ (তস্মাৎ) মে (মম সমীপং) লোমশাং (লোমযুক্তাং, লোমজবস্ত্রপ্রদাম্ ইত্যর্থঃ) শ্রিয়ম্ পশুভিঃ সহ আবহ (আনয়), স্বাহা (ইতি হোমান্ত-মন্ত্রার্থ-জ্ঞাপনার্থঃ)। ব্রহ্মচারিণঃ (ব্রহ্মচর্য্যব্রতধারিণঃ শিক্ষার্থিনঃ) মা (মম সকাশম্) আয়ন্তু (আগচ্ছন্তু), স্বাহা। ব্রহ্মচারিণঃ বি (বিশেষেণ, ক্ষিপ্রম্ ইত্যর্থঃ) মা (মম সকাশম্) আয়ন্তু, স্বাহা। ব্রহ্মচারিণঃ প্র (সর্ব্বতঃ) মা আয়ন্তু, স্বাহা। ব্রহ্মচারিণঃ

ভূত ব্রহ্মজ্ঞানের) ধারয়িতা হই। আমার শরীর বিচক্ষণ (অর্থাৎ যোগ্য) হউক। আমার জিহ্বা অতিশয় মধুরভাষিণী হউক। আমি যেন কর্ণে বহু শ্রবণ করিঃ। তুমি [লৌকিক] প্রজ্ঞাদ্বারা আচ্ছাদিত (অর্থাৎ সামান্য প্রজ্ঞার অবিদিত) ব্রহ্মের কোশ (অর্থাৎ প্রতিমা। তাৎপর্য্য এই যে তোমাতে ব্রহ্ম উপলব্ধ হন)। আমার শ্রবণদ্বারা উপার্জিত জ্ঞানকে রক্ষা কর। [সুখদাত্রী শ্রী] সর্ব্বদা ও শীঘ্র আমার বস্ত্র নির্ম্মাণ করেন, আনয়ন করেন, ও বিস্তার করেন, এবং গো ও অন্নপান [আনয়ন করেন]। অতএব আমার নিকটে লোমযুক্তা (অর্থাৎ লোমজ-

শমায়ন্তু ব্রহ্মচারিণঃ স্বাহা  যশো জনেঽসানি স্বাহা। শ্রেয়ান্ বস্যসোঽসানি স্বাহা। তং ত্বা ভগ প্রবিশানি স্বাহা। স মা ভগ প্রবিশ স্বাহা। তস্মিন্‌ৎ-সহস্রশাখে। নিভগাহং ত্বয়ি মৃজে স্বাহা। যথাপঃ প্রবতা য়ন্তি। যথা মাসা অহর্জরম্। এব মাং ব্রহ্মচারিণঃ।

দম (দমম্, ইন্দ্রিয়-নিগ্রহম্) আয়ন্তু (কুর্ব্বন্তু), স্বাহা। ব্রহ্মচারিণঃ শম (শমম্, মনঃস্থৈর্য্যম্ আয়ন্তু (প্রাপ্নুবন্তু), স্বাহা। জনে (জনসমূহে) [অহম্] যশঃ (যশস্বী) অসানি (ভবানি) স্বাহা। অহম্ বস্যসঃ (বসীয়সঃ, ধনবতঃ) শ্রেয়ান্ অসানি (ভবানি) স্বাহা। হে ভগ, (ঐশ্বর্য্য) তং (ব্রহ্মণঃ কোশ-ভূতং ত্বা (ত্বাম্) [অহম্] প্রবিশানি, স্বাহা। হে ভগ, সঃ (ত্বম্) মা প্রবিশ, স্বাহা। হে ভগ, তস্মিন্ সহস্রশাখে (বহুভেদে) ত্বয়ি অহং নিমৃজে (আত্মানং শোধয়ামি), স্বাহা। যথা আপঃ প্রবতা (প্রবণবতা নিম্নবতা) দেশেন যন্তি (গচ্ছন্তি), যথা মাসাঃ অহর্জরম্* (সংবৎসরম্) [যন্তি], হে

বস্ত্র-প্রদা) শ্রীকে পশু সহ আনয়ন কর, স্বাহা †। ব্রহ্মচারিগণ (অর্থাৎ ব্রহ্মচর্য্যব্রতধারী শিক্ষার্থীরা) আমার নিকটে আসুক, স্বাহা। ব্রহ্মচারিগণ শীঘ্র শীঘ্র আমার নিকটে আসুক, স্বাহা। ব্রহ্মচারিগণ সমুদায় দিক্ হইতে আমার নিকটে আসুক, স্বাহা। ব্রহ্মচারিগণ দম (অর্থাৎ ইন্দ্রিয়নিগ্রহ) সাধন করুক, স্বাহা। ব্রহ্মচারিগণ শম (অর্থাৎ মনঃ-স্থৈর্য্য) লাভ করুক, স্বাহা। আমি যেন লোকে যশস্বী হই, স্বাহা। আমি যেন ধনবান্ অপেক্ষা শ্রেষ্ঠতর হই, স্বাহা। হে ঐশ্বর্য্য, সেই (অর্থাৎ ব্রহ্মের কোশভূত) তোমাতে আমি যেন প্রবেশ করি, স্বাহা। হে ঐশ্বর্য্য, সেই তুমি

* "অহোভিঃ পরিবর্ত্তমানো লোকান্ জরয়তীতি, অহানি যস্মিন্ জরয়ন্ত্যন্ত র্ভবন্তীত্যহর্জরঃ"—ইতি ভাষ্যকারঃ।

† দেবোদ্দেশে অগ্নিতে প্রদত্ত ঘৃতাদি নিক্ষেপ-সূচক বাক্য। এস্থলে কামনা-জ্ঞাপক।

ধাতরায়ন্তু সর্ব্বতঃ স্বাহা। প্রতিবেশোঽসি প্র মা ভাহি প্র মা পদ্যস্ব ॥ ৪ ॥ ইতি চতুর্থোঽনুবাকঃ ॥

ভূর্ভুবঃ সুবরিতি বা এতাস্তিস্রো ব্যাহৃতয়ঃ। তাসামু হ স্মৈতাং চতুর্থীম্। মাহাচমস্যঃ প্রবেদয়তে। মহ ইতি। তদ্ ব্রহ্ম। স আত্মা। অঙ্গান্যন্যা দেবতাঃ। ভূরিতি বা অয়ং লোকঃ। ভুব ইত্যন্তরিক্ষম্। সুব ইত্যসৌ লোকঃ। মহ ইত্যাদিত্যঃ। আদিত্যেন

ধাতঃ ( সর্ব্বস্য বিধাতঃ ), এবং ব্রহ্মচারিণঃ মাং সর্ব্বতঃ আয়ন্তু, স্বাহা। [ ত্বম্ ] প্রতিবেশঃ ( আশ্রয়ঃ ) অসি, মা ( মাম্ ) প্রভাহি ( জ্ঞানবন্তং কুরু ), মা ( মাং ) প্রপদ্যস্ব ( অধিকুরু,—ত্বন্ময়ং কুরু ) ॥ ৪ ॥ ইতি চতুর্থঃ অনুবাকঃ ॥

ভূঃ, ভুবঃ, সুবঃ, ইতি বৈ এতাঃ তিস্রঃ ব্যাহৃতয়ঃ ( সংক্ষিপ্তাঃ মন্ত্রাঃ )। তাসাম্ উ হ স্ম ( পাদপূরণে ) মাহাচমস্যঃ ( মহাচমসস্য অপত্যং পুমান্ ) মহঃ ইতি এতাং চতুর্থীম্ প্রবেদয়তে ( শিক্ষয়ামাস ), তৎ ব্রহ্ম। সঃ আত্মা। অন্যাঃ দেবতাঃ ( আত্মনঃ ) অঙ্গানি। ভূঃ ইতি বা অয়ং লোকঃ। ভুবঃ ইতি অন্তরিক্ষম্। সুবঃ ইতি অসৌ ( দ্যৌঃ ) লোকঃ। মহঃ ইতি আদিত্যঃ।

আমাতে প্রবেশ কর, স্বাহা। হে ঐশ্বর্য্য, সহস্রশাখা ( অর্থাৎ বহুরূপ ) যে তুমি, তোমাতে আমি আপনাকে পবিত্র করি, স্বাহা। জল যেরূপ নিম্নস্থানে যায়, মাসসমূহ যেরূপ সংবৎসরে যায়, হে বিধাতঃ, সেরূপ ব্রহ্মচারিগণ সর্ব্বদিক্ হইতে আমার সমীপে আসুক, স্বাহা। তুমি আশ্রয়, আমাকে আলোকিত ( অর্থাৎ জ্ঞানবান্ ) কর, আমাকে অধিকারী কর ( অর্থাৎ ত্বন্ময় কর ) ॥ ৪ ॥ ইতি চতুর্থানুবাক ॥

ভূঃ, ভুবঃ, সুবঃ এই তিন ব্যাহৃতি ( অর্থাৎ সংক্ষিপ্ত মন্ত্র )। তন্মধ্যে [ মহাচমসের পুত্র ] মাহাচমস্য 'মহঃ' এই চতুর্থ ব্যাহৃতি শিক্ষা দিয়াছিলেন। তাহা ব্রহ্ম। তিনি আত্মা। অন্য দেবতাগণ [ তাঁহার ] অঙ্গ। ভূঃ এই লোক। ভুবঃ অন্তরীক্ষ। সুবঃ

বাব সর্ব্বে লোকা মহীয়ন্তে। ভূরিতি বা অগ্নিঃ। ভুব ইতি বায়ুঃ। সুবরিত্যাদিত্যঃ। মহ ইতি চন্দ্রমাঃ। চন্দ্রমসা বাব সর্ব্বাণি জ্যোতীংষি মহীয়ন্তে। ভূরিতি বা ঋচঃ। ভুব ইতি সামানি। সুবরিতি যজূংষি। মহ ইতি ব্রহ্ম। ব্রহ্মণা বাব সর্ব্বে বেদা মহীয়ন্তে। ভূরিতি বৈ প্রাণঃ। ভুব ইত্যপানঃ। সুবরিতি ব্যানঃ। মহ ইত্যন্নম্। অন্নেন বাব সর্ব্বে প্রাণা মহীয়ন্তে। তা বা এতাশ্চতস্রশ্চতুর্দ্ধা। চতস্রশ্চতস্রো ব্যাহৃতয়ঃ। তা যো বেদ। স বেদ ব্রহ্ম। সর্ব্বেঽস্মৈ দেবা বলিমাবহন্তি ॥ ৫ ॥ ইতি পঞ্চমোঽনুবাকঃ ॥

আদিত্যেন বাব সর্ব্বে লোকাঃ মহীয়ন্তে (বর্দ্ধন্তে)। ভূঃ ইতি বা অগ্নিঃ। ভুবঃ ইতি বায়ুঃ। সুবঃ ইতি আদিত্যঃ। মহঃ ইতি চন্দ্রমাঃ; চন্দ্রমসা বাব সর্ব্বাণি জ্যোতীংষি মহীয়ন্তে। ভূঃ ইতি বৈ ঋচঃ (ঋক্-মন্ত্রাঃ) ভুবঃ ইতি সামানি। সুবঃ ইতি যজূংষি। মহঃ ইতি ব্রহ্ম; ব্রহ্মণা বাব সর্ব্বে বেদাঃ মহীয়ন্তে। ভূঃ ইতি বৈ প্রাণঃ। ভুবঃ ইতি অপানঃ। সুবঃ ইতি ব্যানঃ। মহঃ ইতি অন্নম্; অন্নেন বাব সর্ব্বে প্রাণাঃ মহীয়ন্তে। তাঃ বা এতাঃ চতস্রঃ চতুর্দ্ধা, চতস্রঃ চতস্রঃ ব্যাহৃতয়ঃ। তাঃ যঃ বেদ, সঃ [illegible] বেদ। অস্মৈ (এবং বিদুষে) দেবাঃ বলিম্ আবহন্তি (আনয়ন্তি) ॥ ৫ ॥ ইতি পঞ্চমঃ অনুবাকঃ ॥

ঐ লোক (অর্থাৎ দ্যুলোক)। মহঃ আদিত্য। আদিত্যদ্বারা সমুদায় লোক বর্দ্ধিত হয়। ভূঃ অগ্নি। ভুবঃ বায়ু। সুবঃ আদিত্য। মহঃ চন্দ্রমা। চন্দ্রদ্বারা সমুদায় জ্যোতিষ্কমণ্ডলী বর্দ্ধিত হয়। ভূঃ ঋক্-মন্ত্র। ভুবঃ সাম। সুবঃ যজুঃ। মহঃ ব্রহ্ম। ব্রহ্মদ্বারা সমুদায় বেদ বর্দ্ধিত হয়। ভূঃ প্রাণ। ভুবঃ অপান। সুবঃ ব্যান। মহঃ অন্ন। অন্নদ্বারা সমুদায় প্রাণ বর্দ্ধিত হয়। এই চারি চারি প্রকার চারিটী ব্যাহৃতি হইল। যিনি এই সমুদায় জানেন, তিনি

স য এযোঽন্তর্হৃদয় আকাশঃ। তস্মিন্নয়ং পুরুষো মনোময়ঃ। অমৃতো হিরণ্ময়ঃ। অন্তরেণ তালুকে। য এষ স্তন ইবাবলম্বতে। সেন্দ্রযোনিঃ। যত্রাসৌ কেশান্তো বিবর্ত্ততে। ব্যপোহ্য শীর্ষ-কপালে। ভূরিত্যগ্নৌ প্রতিতিষ্ঠতি। ভুব ইতি বায়ৌ। সুব-রিত্যাদিত্যে। মহ ইতি ব্রহ্মণি। আপ্নোতি স্বারাজ্যম্। আপ্নোতি

সঃ যঃ এষঃ অন্তর্হৃদয়ঃ (হৃদয়াভ্যন্তরবর্ত্তী) আকাশঃ, তস্মিন্ অয়ং মনোময়ঃ, অমৃতঃ, হিরণ্ময়ঃ (জ্যোতির্ম্ময়ঃ) পুরুষঃ [অস্তি]। অন্তরেণ তালুকে (তালুকয়োঃ মধ্যে) যঃ এষঃ স্তনঃ ইব অবলম্বতে (লম্বমানঃ সন্ বর্ত্ততে), সা ইন্দ্রযোনিঃ ('ইন্দ্রস্য' ব্রহ্মণঃ, 'যোনিঃ' মার্গঃ,—স্বরূপপ্রতিপত্তিদ্বারম্ ইত্যর্থঃ); যত্র অসৌ কেশান্তঃ (কেশানাম্ মূলম্) বিবর্ত্ততে (বিভাগেন বর্ত্ততে), [তত্র] শীর্ষ-কপালে (শিরসঃ ঊর্দ্ধভাগৌ) ব্যাপোহ্য (বিভজ্য, বিদার্য্য) মনোময়-আত্ম-দর্শী [বিদ্বান্ মূর্দ্ধ্নঃ বিনিষ্ক্রম্য] ভূঃ ইতি [ব্যাহৃতিরূপিণি] অগ্নৌ প্রতি-তিষ্ঠতি (প্রবিশতি); ভুবঃ ইতি [ব্যাহৃতিরূপিণি] বায়ৌ [প্রতিতিষ্ঠতি]; সুবঃ ইতিআদিত্যে; মহঃ ইতি ব্রহ্মণি। [ব্রহ্মভূতঃ সন্ সঃ] স্বারাজ্যম্ (অঙ্গভূতানাং

ব্রহ্মকে জানেন। সমুদায় দেবতারা তাঁহাকে উপহার দেন॥ ৫॥ ইতি পঞ্চমানুবাক॥

ঐ যে হৃদয়স্থ আকাশ, তন্মধ্যে এই মনোময়, অমৃত ও হিরণ্ময় (অথাৎ জ্যোতির্ম্ময়) পুরুষ আছেন। তালুদ্বয়ের মধ্যে যাহা স্তনের ন্যায় লম্বমান আছে তাহা ইন্দ্রযোনি। যেখানে কেশান্ত-ভাগ খণ্ডিত হইয়াছে, সেখানে * মনোময় আত্মদর্শী বিদ্বান্ মস্ত-কের কপাল (অর্থাৎ ঊর্দ্ধভাগদ্বয়) বিদীর্ণ করিয়া [মূর্দ্ধা হইতে বাহির হয়েন এবং ভূঃ এই [ব্যাহৃতিরূপ] অগ্নিতে প্রবেশ করেন। ভুবঃ এই [ব্যাহৃতিরূপ] বায়ুতে [প্রবেশ করেন]। মহঃ এই

---

* এখানে ভাষ্যের সহিত কিঞ্চিৎ প্রভেদ ঘটিল। প্রভেদ গুরুতর নহে, সুতরাং ভাষ্য উদ্ধৃত হইল না।

মনসস্পতিম্। বাক্‌পতিশ্চক্ষুষ্পতিঃ। শ্রোত্রপতির্বিজ্ঞানপতিঃ। এতত্ততো ভবতি। আকাশশরীরং ব্রহ্ম। সত্যাত্ম প্রাণারামং মন আনন্দম্। শান্তিসমৃদ্ধমমৃতম্। ইতি প্রাচীনযোগ্যোপাস্ব॥৬॥ ইতি ষষ্ঠোঽনুবাকঃ॥

পৃথিব্যন্তরিক্ষং দ্যৌর্দিশোঽবান্তরদিশঃ। অগ্নির্বায়ুরাদিত্য-শ্চন্দ্রমা নক্ষত্রাণি। আপ ওষধয়ো বনস্পতয়ঃ। আকাশ আত্মা।

দেবানাং আধিপত্যম্) আপ্নোতি। [সঃ] মনসঃ পতিম্ আপ্নোতি। [সঃ] বাক্‌পতিঃ, চক্ষুঃপতিঃ, শ্রোত্রপতিঃ, বিজ্ঞানপতিঃ [চ ভবতি]। (ততঃ অপি অধিকতরম্) এতৎ [ভবতি, কিং ততঃ, উচ্যতে] আকাশশরীরম্ (আকাশঃ শরীরম্ অস্য, আকাশবৎ বা সূক্ষ্মং শরীরম্ অস্য ইতি) সত্যাত্ম (সত্য-স্বরূপম্), প্রাণারামং, মনঃ আনন্দম্, শান্তিসমৃদ্ধম্ (শান্তিপূর্ণম্) অমৃতম্ ব্রহ্ম (প্রাপ্নোতি ইতি শেষঃ)। হে প্রাচীনযোগ্য, ইতি (এতৎ রূপং ব্রহ্ম) উপাস্ব॥ ৬॥ ইতি ষষ্ঠঃ অনুবাকঃ॥

[ইদানীং পৃথিব্যাদি পাঙ্‌ক্তস্বরূপেণ ব্রহ্মোপাসনম্ উচ্যতে] পৃথিবী, অন্তরীক্ষং, দ্যৌঃ (স্বর্গলোকঃ) দিশঃ, অবান্তরদিশঃ (ঈশাননৈঋতাদয়ঃ)

[ব্যাহৃতিরূপ] ব্রহ্মে [প্রবেশ করেন। তিনি ব্রহ্মভূত হইয়া] স্বারাজ্য (অর্থাৎ অঙ্গভূত দেবতাদিগের আধিপত্য) লাভ করেন। [তিনি] মনের স্বামীকে লাভ করেন। তিনি বাক্‌পতি, চক্ষুপতি, শ্রোত্রপতি ও বিজ্ঞানপতি [হয়েন]। তদপেক্ষাও [অধিকতর] এই [হয়েন যে তিনি] আকাশশরীর (অর্থাৎ আকাশ যাঁহার শরীর অথবা আকাশের ন্যায় সূক্ষ্ম যাঁহার শরীর) সত্যস্বরূপ, প্রাণারাম, মনের আনন্দকর, শান্তিপূর্ণ ও অমৃতস্বরূপ ব্রহ্মকে [প্রাপ্ত হয়েন]। হে প্রাচীনযোগ্য, এইরূপ [ব্রহ্মের] উপাসনা কর॥ ৬॥ ইতি ষষ্ঠানুবাক॥

[এখন পৃথিব্যাদি পঞ্চস্বরূপে ব্রহ্মোপাসনার বিষয় বলিতে-ছেন—] পৃথিবী, অন্তরীক্ষ, স্বর্গলোক, দিক্‌সমূহ, [ঈশান-নৈঋ-

ইত্যধিভূতম্। অথাধ্যাত্মম্। প্রাণোঽপানো ব্যান উদানঃ সমানঃ। চক্ষুঃ শ্রোত্রং মনো বাক্ ত্বক্। চর্ম্ম মাংসং স্নাবাস্থি মজ্জা। এতদধিবিধায় ঋষিরবোচৎ। পাঙ্‌ক্তং বা ইদং সর্ব্বম্। পাঙ্‌ক্তেনৈব পাঙ্‌ক্তং স্পৃণোতীতি ॥ ৭ ॥ ইতি সপ্তমোঽনুবাকঃ ॥

[ইতি লোকপাঙ্‌ক্তম্]। অগ্নিঃ, বায়ুঃ, আদিত্যঃ, চন্দ্রমাঃ, নক্ষত্রাণি [ইতি দেবতা-পাঙ্‌ক্তম্]। আপঃ, ওষধয়ঃ, বনস্পতয়ঃ (পুষ্পং বিনা ফলোৎপাদকাঃ বৃক্ষাঃ) আকাশঃ, আত্মা (জগদাত্মা বিরাট্‌পুরুষঃ) [ইতি ভূতপাঙ্‌ক্তম্]। ইতি অধিভূতম্। অথ অধ্যাত্মম্ (শরীরবিষয়ম্)। প্রাণঃ, অপানঃ, ব্যানঃ, উদানঃ, সমানঃ [ইতি বায়ুপাঙ্‌ক্তম্]। চক্ষুঃ, শ্রোত্রং, মনঃ, বাক্, ত্বক্ [ইতি ইন্দ্রিয়পাঙ্‌ক্তম্]। চর্ম্ম, মাংসং, স্নায়ুঃ, অস্থি, মজ্জা [ইতি ধাতুপাঙ্‌ক্তম্] এতৎ (বিভাগপঞ্চকম্) অধিবিধায় (পরিকল্প্য) [কশ্চিৎ] ঋষিঃ অবোচৎ (উক্তবান্) পাঙ্‌ক্তং বৈ ইদং সর্ব্বম্। [উপাসকঃ] পাঙ্‌ক্তেন (আধ্যাত্মিকেন পাঙ্‌ক্তেন) পাঙ্‌ক্তম্ (বাহ্যং ভূতরূপং পাঙ্‌ক্তম্) স্পৃণোতি (পূরয়তি) ॥ ৭ ॥ ইতি সপ্তমঃ অনুবাকঃ ॥

ত্যাদি] অবান্তর দিক্ [এই পঞ্চ লোক]। অগ্নি, বায়ু, আদিত্য, চন্দ্রমা, নক্ষত্রসমূহ [এই পঞ্চ দেবতা]। জল, ওষধি, বনস্পতি (অর্থাৎ পুষ্প ব্যতিরেকে ফলোৎপাদক বৃক্ষ), আকাশ, আত্মা, (অর্থাৎ জগদাত্মা বিরাট্‌পুরুষ) [এই পঞ্চ ভূত]। ভূত সম্বন্ধে এই [বলা হইল]। তৎপর আত্মা (অর্থাৎ শরীর) সম্বন্ধে [বলা যাইতেছে—]। প্রাণ, অপান, ব্যান, উদান, সমান [এই পঞ্চ বায়ু]। চক্ষু, শ্রোত্র, মন, বাক্, ত্বক্, [এই পঞ্চ ইন্দ্রিয়]। চর্ম্ম, মাংস, স্নায়ু, অস্থি, মজ্জা [এই পঞ্চ ধাতু]। এই [পঞ্চ বিভাগ] বিধান করিয়া [কোন] ঋষি বলিলেন এই সমস্ত পঞ্চ বিভাগযুক্ত। [উপাসক আধ্যাত্মিক] পাঙ্‌ক্ত দ্বারা [বাহ্য অর্থাৎ ভূতরূপ] পাঙ্‌ক্তকে পূরণ করেন ॥ ৭ ॥ সপ্তমানুবাক ॥

ওমিতি ব্রহ্ম। ওমিতীদং সর্ব্বম্। ওমিত্যেতদনুকৃতির্হ স্ম বা অপ্যোংশ্রাবয়েত্যাশ্রাবয়ন্তি। ওমিতি সামানি গায়ন্তি। ওঁ শোমিতি শস্ত্রাণি শংসন্তি। ওমিত্যধ্বর্য্যুঃ প্রতিগরং প্রতিগৃণাতি। ওমিতি ব্রহ্মা প্রসৌতি। ওমিত্যগ্নিহোত্রমনুজানাতি। ওমিতি

[ ইদানীং সর্ব্ব-উপাসনা-অঙ্গভূতস্য ওঁকারস্য উপাসনম্ বিধিৎস্যতে ] ওঁ ইতি ব্রহ্ম। ওঁ ইতি ইদং সর্ব্বম্। ওঁ ইতি এতৎ অনুকৃতিঃ ( অনুকরণম্, 'এতৎ কুরু' ইতি উক্তঃ অন্যঃ ওঁ ইতি উক্ত্বা আদেশম্ অনুকরোতি ইত্যর্থঃ ) হ স্ম বৈ ( নিশ্চয়ম্ ) অপি ( চ ) 'ওঁ শ্রাবয়' ( কথয় ) ইতি [ উক্তাঃ অন্যে ] আশ্রাবয়ন্তি ( কথয়ন্তি )। ওঁ ইতি [ উচ্চার্য্য সামগাঃ ] সামানি গায়ন্তি। ওঁ শোং ইতি ( উচ্চার্য্য ) শস্ত্রাণি ( গীতরহিতাঃ ঋচঃ ) শংসন্তি ( উচ্চারয়ন্তি—শস্ত্রশংসিতারঃ ইতি কর্ত্তা )। ওঁ ইতি [ উচ্চার্য্য ] অধ্বর্য্যুঃ ( যজুর্ব্বেদজ্ঞঃ ঋত্বিক্ ) প্রতিগরম্ ( 'ওঁ শোং সামো দৈব, ইতি প্রশংসনম্ ) প্রতিগৃণাতি ( হোতুঃ শংসনং প্রতি উচ্চারয়তি )। ওঁ ইতি ( উচ্চার্য্য ) ব্রহ্মা ( ঋত্বিক্ ) প্রসৌতি ( অনুজ্ঞাং প্রযচ্ছতি )। ওঁ ইতি [ উচ্চার্য্য যজমানঃ ] অগ্নিহোত্রম্ ( অনু-

[ এখন সর্ব্বোপাসনার অঙ্গভূত ওঁকারোপাসনার বিধান করিতেছেন—] ওঁ ইহা ব্রহ্ম। ওঁ ইহা এই সমুদায়। ইহা অনুকরণ [ অর্থাৎ 'এই কার্য্য কর' অন্য ব্যক্তিকে এই কথা বলিলে সে ওঁ বলিয়া আদেশের অনুসরণ করে। আরও 'ওঁ, বল,' [ এই কথা বলিলে অন্যেরা ] বলেন। ওঁ ইহা [ উচ্চারণ করিয়া সামবেদের গায়কগণ ] সামগান করেন। 'ওঁ শোং' এইরূপে [ শস্ত্র-উচ্চারণকারিগণ ] শস্ত্র ( অর্থাৎ গীতরহিত ঋক্ ) উচ্চারণ করেন। ওঁ [ ইহা উচ্চারণ করিয়া ] অধ্বর্য্যু ( অর্থাৎ যজুর্ব্বেদজ্ঞ ঋত্বিক্ ) [ 'ওঁ শোং সামো দৈব' ইত্যাদি বাক্য হোতার উচ্চারণের পর ] প্রত্যুচ্চারণ করেন। ওঁ ইহা [ উচ্চারণ করিয়া ] ঋত্বিক্ অনুজ্ঞা প্রদান করেন। ওঁ ইহা [ উচ্চারণ করিয়া ] যজমান অগ্নিহোত্র [ সম্পাদনের ] আদেশ করেন। ব্রাহ্মণ বেদো-

ব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্নাহ ব্রহ্মোপাপ্নুবানীতি। ব্রহ্মৈবোপাপ্নোতি ॥৮॥ ইত্যষ্টমোঽনুবাকঃ ॥

ঋতঞ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। সত্যঞ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। তপশ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। দমশ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। শমশ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। অগ্নয়শ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। অগ্নিহোত্রঞ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। অতিথয়শ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। মানুষঞ্চ

জানাতি)। ব্রাহ্মণঃ প্রবক্ষ্যন্ (বেদাধ্যাপনং করিষ্যন্) ইতি (ইদম্) আহ ওঁ ব্রহ্ম (বেদম্ পরমাত্মানং বা) উপাপ্নুবানি (প্রাপ্নুয়াম্) ইতি। ব্রহ্ম এব উপাপ্নোতি (প্রাপ্নোতি) ॥৮॥ ইতি অষ্টমঃ অনুবাকঃ ॥

[কানি অনুষ্ঠেয়ানি ইতি ব্রবীতি] ঋতম্ (যথাকর্ত্তব্যং, ন্যায়ানুগতং) চ স্বাধ্যায়ঃ (অধ্যয়নম্) প্রবচনম্ (অধ্যাপনং) চ। সত্যং চ স্বাধ্যায়-প্রবচনে চ। তপঃ চ স্বাধ্যায়-প্রবচনে চ। দমঃ (বাহ্যেন্দ্রিয়-উপশমঃ) চ স্বাধ্যায়-প্রবচনে চ। শমঃ (অন্তরিন্দ্রিয়-উপশমঃ) স্বাধ্যায়-প্রবচনে চ। অগ্নয়ঃ (দক্ষিণাদি পঞ্চাগ্নয়ঃ,—তেষু আহুতিঃ দাতব্যা ইতি ভাবঃ) চ স্বাধ্যায় প্রবচনে চ। অগ্নিহোত্রং (নাম যাগঃ কর্ত্তব্যঃ ইতি ভাবঃ) চ স্বাধ্যায় প্রবচনে চ। অতিথয়ঃ (পূজ্যাঃ ইতি শেষঃ) চ স্বাধ্যায়-প্রবচনে চ।

ধ্যাপনে প্রবৃত্ত হইয়া বলেন,—'ওঁ আমি যেন ব্রহ্মকে (অর্থাৎ বেদ বা পরমাত্মাকে) প্রাপ্ত হই।' [এই বলিয়া] ব্রহ্মকেই প্রাপ্ত হয়েন ॥ ৮ ॥ ইতি অষ্টমানুবাক ॥

[কি কি করিতে হইবে তাহা বলিতেছেন,—] ন্যায়ানুগত কার্য্য এবং অধ্যয়ন ও অধ্যাপন। সত্য এবং অধ্যয়ন ও অধ্যাপন। তপস্যা এবং অধ্যয়ন ও অধ্যাপন। দম (অর্থাৎ বাহ্যেন্দ্রিয়ের উপশম) এবং অধ্যয়ন ও অধ্যাপন। শম অর্থাৎ (অন্তরিন্দ্রিয়ের উপশম) এবং অধ্যয়ন ও অধ্যাপন। অগ্নি (অর্থাৎ দক্ষিণ প্রভৃতি পঞ্চাগ্নিতে আহুতি দান) এবং অধ্যয়ন ও অধ্যাপন। অগ্নিহোত্র

স্বাধ্যায়-প্রবচনে চ। প্রজা চ স্বাধ্যায়-প্রবচনে চ। প্রজনশ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। প্রজাতিশ্চ স্বাধ্যায়-প্রবচনে চ। সত্যমিতি সত্যবচা রাথীতরঃ। তপ ইতি তপোনিত্যঃ পৌরুশিষ্টিঃ। স্বাধ্যায়-প্রবচনে এবেতি নাকো মৌদ্গল্যঃ। তদ্ধি তপস্তদ্ধি তপঃ ॥ ৯ ॥ ইতি নবমোঽনুবাকঃ ॥

মানুষম্ (লৌকিকসংব্যবহারঃ,—তৎ চ অনুষ্ঠেয়ম্ ইতি ভাবঃ)। প্রজা (অপত্যং,—তৎ চ উৎপাদ্যম্ ইত্যর্থঃ) চ স্বাধ্যায়-প্রবচনে চ। প্রজনঃ (ভার্য্যায়াঃ গর্ব্ভোৎপাদনম্) চ স্বাধ্যায়-প্রবচনে চ। প্রজাতিঃ (পৌত্রোৎপত্তিঃ,—তস্মিন্ পুত্রঃ নিবেশয়িতব্যঃ) স্বাধ্যায়-প্রবচনে চ। ("সর্ব্বৈরেতৈঃ কর্ম্মভির্যুক্তস্যাপি স্বাধ্যায়প্রবচনে যত্নতোঽনুষ্ঠেয়ে ইত্যেবমর্থঃ সর্ব্বেণ সহ স্বাধ্যায়-প্রবচনগ্রহণম্। স্বাধ্যায়াধীনং হি অর্থজ্ঞানম্। অর্থজ্ঞানায়ত্তং চ পরং শ্রেয়ঃ, প্রবচনঞ্চ তদবিস্মরণার্থং ধর্ম্মবৃদ্ধ্যর্থঞ্চ; অতঃ স্বাধ্যায়-প্রবচনয়োরাদরঃ কার্য্যঃ"—ইতি ভাষ্যকারঃ। সত্যবচাঃ রাথীতরঃ সত্যম্ [এব অনুষ্ঠাতব্যম্] ইতি [মন্যতে]। তপোনিত্যঃ পৌরুশিষ্টিঃ তপঃ [এব কর্ত্তব্যম্] ইতি [মন্যতে]। নাকঃ মৌদ্গল্যঃ স্বাধ্যায়প্রবচনে এব [অনুষ্ঠেয়ে] ইতি [মন্যতে]। হি [যস্মাৎ] তৎ (স্বাধ্যায়-প্রবচনম্ এব) তপঃ। (পুনরুক্তিরাদরার্থা) ॥ ৯ ॥ ইতি নবমঃ অনুবাকঃ ॥

[নামক যজ্ঞানুষ্ঠান] এবং অধ্যয়ন ও অধ্যাপন। অতিথি- [সেবা] এবং অধ্যয়ন ও অধ্যাপন। লৌকিক ব্যবহার এবং অধ্যয়ন ও অধ্যাপন। প্রজা (অর্থাৎ সন্তানোৎপাদন) এবং অধ্যয়ন ও অধ্যাপন। প্রজন (অর্থাৎ ভার্য্যার গর্ব্ভোৎপাদন) এবং অধ্যয়ন ও অধ্যাপন। প্রজাতি (অর্থাৎ পৌত্রোৎপত্তি কার্য্যে পুত্রের নিয়োগ) এবং অধ্যয়ন ও অধ্যাপন। ('এই সমুদায় কার্য্যে নিযুক্ত থাকিয়াও অধ্যয়ন ও অধ্যাপন যত্নের সহিত করিতে হইবে; এই জন্য প্রত্যেকের সঙ্গে অধ্যয়ন ও অধ্যাপনের উল্লেখ করা হইয়াছে। অধ্যয়ন না করিলে অর্থজ্ঞান হয় না। অর্থজ্ঞান আয়ত্ত করাই

অহং বৃক্ষস্য রেরিবা। কীর্ত্তিঃ পৃষ্ঠং গিরেরিব। ঊর্দ্ধপবিত্রো বাজিনীব স্বমৃতমস্মি। দ্রবিণং সুবর্চ্চসম্। সুমেধা অমৃতোক্ষিতঃ। ইতি ত্রিশঙ্কোর্বেদানুবচনম্॥ ১০॥ ইতি দশমোঽনুবাকঃ॥

[ ব্রহ্মাত্মৈকত্ববিৎ ঋষিঃ ত্রিশঙ্কুঃ ব্রহ্মযোগেন আত্মনঃ কৃতকৃত্যতাম্ আখ্যাপনার্থম্ ইমং মন্ত্রম্ উচ্চারয়তি— ] অহম্ বৃক্ষস্য ( সংসারবৃক্ষস্য ) রেরিবা ( প্রেরয়িতা ), [ মম ] কীর্ত্তিঃ গিরেঃ ( পর্ব্বতস্য ) পৃষ্ঠম্ ইব [ উত্থিতা ]। [ অহম্ ] ঊর্দ্ধপবিত্রঃ ( ঊর্দ্ধম্ উন্নতম্ পবিত্রং জ্ঞানজ্যোতিঃ যস্য সঃ ) *; [ অহম্ ] বাজিনি ( বাজম্ অন্নম্, তদ্বতি সবিতরি বর্ত্তমানম্ সু-অমৃতম্ ) ইব সু-অমৃতম্ ( শোভনম্ আত্মতত্ত্বম্ ) অস্মি। [ অহম্ ] সুবর্চ্চসম্ ( দীপ্তিমৎ ) দ্রবিণং ( ধনম্ ) [ ইব ]। [ অহং ] সুমেধাঃ ( শোভনমেধাযুক্তঃ ) অমৃতঃ অক্ষিতঃ ( অব্যয়ঃ ) [ চ ]। ইতি ত্রিশঙ্কোঃ ( এতন্নাম-ঋষেঃ ) বেদানুবচনম্ ( বেদার্থ-কথনম্ )॥ ১০॥ ইতি দশমঃ অনুবাকঃ॥

পরম শ্রেয়ঃ। অর্থজ্ঞান স্মরণ রাখিবার জন্য এবং ধর্ম্ম বৃদ্ধির জন্য অধ্যাপনের প্রয়োজন। অতএব অধ্যয়ন অধ্যাপনের আদর করা কর্ত্তব্য।"—ভাষ্যকার )। সত্যবচা রাথীতরের মতে কেবল সত্যই অনুষ্ঠেয়। তপোনিত্য পৌরুশিষ্টির মতে কেবল তপস্যাই কর্ত্তব্য। নাক মৌদ্গাল্যের মতে কেবল অধ্যয়ন ও অধ্যাপনই অনুষ্ঠেয়। যেহেতু তাহাই তপস্যা, তাহাই তপস্যা। ( পুনরুক্তি আদরার্থ )॥ ৯॥ ইতি নবম অনুবাক॥

[ ব্রহ্মের সহিত আত্মার একত্বজ্ঞ ঋষি ত্রিশঙ্কু ব্রহ্মযোগদ্বারা আপনার কৃতকৃত্যতা প্রকাশার্থ এই মন্ত্র উচ্চারণ করিতেছেন,— ] আমি [ সংসাররূপ ] বৃক্ষের প্রেরয়িতা, [ আমার ] কীর্ত্তি গিরিশৃঙ্গের ন্যায় [ উত্থিত হইয়াছে ]। [ আমি ] ঊর্দ্ধ-

* "ঊর্দ্ধকারণং পবিত্রং পাবনং জ্ঞানপ্রকাশ্যং পবিত্রং পরমং ব্রহ্ম যস্য"—ইতি ভাষ্যম। অর্থাৎ যাহার ঊর্দ্ধে কারণরূপ পাবন পরব্রহ্ম আছেন।

বেদমনূচ্যাচার্য্যোঽন্তেবাসিনমনুশাস্তি। সত্যং বদ। ধর্ম্মঞ্চর। স্বাধ্যায়ান্মা প্রমদঃ। আচার্য্যায় প্রিয়ং ধনমাহৃত্য প্রজাতন্তুং মা ব্যবচ্ছেৎসীঃ। সত্যান্ন প্রমদিতব্যম্। ধর্ম্মান্ন প্রমদিতব্যম্। কুশলান্ন প্রমদিতব্যম্। ভূত্যৈ ন প্রমদিতব্যম্। স্বাধ্যায়-প্রবচনাভ্যাং ন প্রমদিতব্যম্। দেবপিতৃকার্য্যাভ্যাং ন প্রমদিতব্যম্। মাতৃদেবো

বেদম্ অনুচ্য (অধ্যাপ্য) আচার্য্যঃ অন্তেবাসিনং (শিষ্যম্) অনুশাস্তি (উপদিশতি)। সত্যং বদ। ধর্ম্মং চর। স্বাধ্যায়াৎ মা প্রমদঃ (প্রমাদম্ ঔদাস্যম্ মা কার্ষীঃ)। আচার্য্যায় (আচার্য্যার্থম্) প্রিয়ম্ (ইষ্টং) ধনম্ আহৃত্য (আনীয়, দত্ত্বা) প্রজাতন্তুং (সন্তানসূত্রং, সন্তানবিস্তারং) মা ব্যবচ্ছেৎসীঃ (মা কর্ত্তেত,—গার্হস্থ্যাশ্রমং প্রবিশ্য সন্তানোৎপত্তৌ যত্নঃ কর্ত্তব্যঃ ইত্যভিপ্রায়ঃ)। সত্যাৎ ন প্রমদিতব্যম্ (বিচলিতব্যম্)। ধর্ম্মাৎ ন প্রমদিতব্যম্। কুশলাৎ ন প্রমদিতব্যম্। ভূত্যৈ (মহত্ত্বাৎ) ন প্রমদিতব্যম্। স্বাধ্যায়-প্রবচনাভ্যাং ন প্রমদিতব্যম্। দেবপিতৃকার্য্যাভ্যাং (দেবপিতৃকার্য্যে

পবিত্র (অর্থাৎ উন্নত ও পবিত্র জ্ঞানজ্যোতির্বিশিষ্ট ; [আমি] সূর্য্যে বর্ত্তমান স্বমৃতের ন্যায় স্বমৃত (অর্থাৎ শোভন অ[মৃ]ত্ত্ব)। [আমি] দীপ্তিমৎ ধন [স্বরূপ]। আমি শোভন মেধাযুক্ত, অমৃত এবং অব্যয়। ইতি [ঋষি] ত্রিশঙ্কুর বেদা[নু]কথন ॥ ১০ ॥ ইতি দশম অনুবাক ॥

বেদাধ্যাপনান্তে আচার্য্য শিষ্যকে উপদেশ দিতেছেন। সত্য বলিবে। ধর্ম্মাচরণ করিবে। বেদাধ্যয়নে ঔদাস্য করিবে না। আচার্য্যকে উপযুক্ত ধন [দক্ষিণা স্বরূপ] দান করিয়া (অর্থাৎ গুরুদক্ষিণা-দানান্তে গুরুগৃহ পরিত্যাগ করিয়া) সন্তানসূত্র কর্ত্তন করিবে না (অর্থাৎ গার্হস্থ্যাশ্রমে প্রবেশ করিয়া সন্তানোৎপত্তির উপায়াবলম্বন করিবে)। সত্য হইতে বিচলিত হইবে না। ধর্ম্ম হইতে বিচলিত হইবে না। কুশল হইতে বিচলিত হইবে না।

ভব। পিতৃদেবো ভব। আচার্য্যদেবো ভব। অতিথিদেবো ভব। যান্যনবদ্যানি কর্ম্মাণি। তানি সেবিতব্যানি। নো ইতরাণি। যান্যস্মাকং সুচরিতানি। তানি ত্বয়োপাস্যানি। নো ইতরাণি। যে কে চাস্মচ্ছ্রেয়াংসো ব্রাহ্মণাঃ। তেষাং ত্বয়াসনেন প্রশ্বসিতব্যম্। শ্রদ্ধয়া দেয়ম্। অশ্রদ্ধয়াঽদেয়ম্। শ্রিয়া দেয়ম্। হ্রিয়া দেয়ম্। ভিয়া দেয়ম্। সংবিদা দেয়ম্। অথ যদি তে কর্ম্মবিচিকিৎসা বা বৃত্তবি-

কর্ত্তব্যে, তাভ্যাম্) ন প্রমদিতব্যম্। মাতৃদেবঃ (মাতা দেবো যস্য সঃ,—মাতরং প্রতি ভক্তিমান্, মাতৃসেবাপরায়ণঃ ইতি যাবৎ) ভব (মাতা দেববৎ পূজনীয়া ইত্যর্থঃ)। পিতৃদেবঃ ভব। আচার্য্যদেবঃ ভব। অতিথিদেবঃ ভব। যানি অনবদ্যানি (অনিন্দনীয়ানি, শিষ্টাচারলক্ষণানি) কর্ম্মাণি, তানি সেবিতব্যানি (কর্ত্তব্যানি)। নো (ন) ইতরাণি (অন্যানি, নিন্দনীয়ানি ইত্যর্থঃ) [কর্ম্মাণি কর্ত্তব্যানি ইতি শেষঃ]। যানি অস্মাকং সুচরিতানি (সৎকর্ম্মাণি) তানি [এব] ত্বয়া উপাস্যানি (কর্ত্তব্যানি) নো (ন) ইতরাণি (বিপরীতানি)। একে (কেচিৎ) চ অস্মৎ-শ্রেয়াংসঃ (শ্রেষ্ঠতরাঃ) ব্রাহ্মণাঃ [সন্তি]। ত্বয়া আসনেন (আসনদানাদিনা) তেষাং প্রশ্বসিতব্যম্ (প্রশ্বাসঃ শ্রমাপনয়ঃ, সঃ কর্ত্তব্যঃ)। শ্রদ্ধয়া দেয়ম্। অশ্রদ্ধয়া অদেয়ম্। শ্রিয়া (বুদ্ধ্যা)

মহত্ত্ব [লাভে] ঔদাস্য করিবে না। বেদাধ্যয়ন ও অধ্যাপনে ঔদাস্য করিবে না। দেব ও পিতৃকার্য্যে ঔদাস্য করিবে না। মাতাকে দেববৎ পূজা করিবে। পিতাকে দেববৎ পূজা করিবে। আচার্য্যকে দেববৎ পূজা করিবে। অতিথিকে দেববৎ পূজা করিবে। যে সকল কর্ম্ম অনিন্দনীয়, সেই সকল কর্ম্ম করিবে; অন্য (অর্থাৎ নিন্দনীয় কর্ম্ম) করিবে না। আমাদের যে সকল কর্ম্ম সৎ সে সকলই [তোমার] কর্ত্তব্য, অন্য (অর্থাৎ বিপরীত কর্ম্ম) কর্ত্তব্য নহে। আমাদের অপেক্ষা শ্রেষ্ঠতর কোন কোন ব্রাহ্মণ আছেন, আসন [দানাদি] দ্বারা তাঁহাদের শ্রমাপনয়ন করিবে। শ্রদ্ধার

চিকিৎসা বা স্যাৎ। যে তত্র ব্রাহ্মণাঃ সম্মর্শিনঃ। যুক্তা আযুক্তাঃ। অলূক্ষা ধর্ম্মকামাঃ স্যুঃ। যথা তে তত্র বর্ত্তেরন্। তথা তত্র বর্ত্তেথাঃ। অথাভ্যাখ্যাতেষু। যে তত্র ব্রাহ্মণাঃ সম্মর্শিনঃ। যুক্তা আযুক্তাঃ। অলূক্ষা ধর্ম্মকামাঃ স্যুঃ। যথা তে তেষু বর্ত্তেরন্। তথা তেষু বর্ত্তেথাঃ। এষ আদেশঃ। এষ উপদেশঃ। এষা বেদোপ-

দেয়ম্। হ্রিয়া (লজ্জয়া, বিনয়েন ইত্যর্থঃ) দেয়ম্। ভিয়া (ধর্ম্মভয়েন) দেয়ম্। সংবিদা (মিত্রভাবেন) দেয়ম্। অথ যদি তে কর্ম্মবিচিকিৎসা (কর্ম্মবিষয়ে সংশয়ঃ) বা বৃত্তবিচিকিৎসা (আচারবিষয়ে সংশয়ঃ) স্যাৎ, [তদা] তত্র (তস্মিন্ দেশে কালে বা) যে সম্মর্শিনঃ (বিচারক্ষমাঃ), অলূক্ষাঃ (অরুক্ষাঃ অক্রূরমতয়ঃ), ধর্ম্মকামাঃ, যুক্তাঃ (অন্যেন যাগাদৌ নিযুক্তাঃ), আযুক্তাঃ (স্বতন্ত্রাঃ) [বা] ব্রাহ্মণাঃ স্যুঃ, তে তত্র (তস্মিন্ কর্ম্মণি বৃত্তে বা) যথা বর্ত্তেরন্ (তে যথা কুর্ব্বীরন্ ইত্যর্থঃ), [ত্বম্ অপি] তত্র (তস্মিন্ কর্ম্মণি বৃত্তে বা) তথা [এব] বর্ত্তেথাঃ (তথা এব কুর্ব্বীথাঃ ইত্যর্থঃ)। অথ অভ্যাখ্যাতেষু (পুরুষবিশেষৈঃ অভিযুক্তেষু) [কর্ম্মসু বৃত্তেষু বা] তত্র যে সম্মর্শিনঃ, অলূক্ষাঃ, ধর্ম্মকামাঃ যুক্তাঃ আযুক্তাঃ [বা] ব্রাহ্মণাঃ স্যুঃ, তে তেষু (কর্ম্মসু বৃত্তেষু বা) যথা বর্ত্তেরন্ [ত্বম্ অপি] তেষু তথা বর্ত্তেথাঃ। এষঃ আ[দে]শঃ।

সহিত দান করিবে। অশ্রদ্ধার সহিত দান করিবে না। বুদ্ধির সহিত দান করিবে। লজ্জার (অর্থাৎ বিনয়ের) সহিত দান করিবে। ধর্ম্মভয়ের সহিত দান করিবে। মিত্রভাবের সহিত দান করিবে। যদি তোমার কর্ম্ম বা আচার বিষয়ে সংশয় হয়, তবে সেই স্থানে বা কালে যে সকল বিচারক্ষম, অক্রূরমতি, ধর্ম্ম-কাম, [অন্য কর্ত্তৃক যাগাদি কার্য্যে] নিযুক্ত বা স্বাধীন ব্রাহ্মণ থাকেন, তাঁহারা সেই বিষয়ে যেরূপ আচরণ করেন, [তুমিও] সেই বিষয়ে তদ্রূপ আচরণ করিবে। [কোন কোন ব্যক্তি দ্বারা] অভিযুক্ত [কর্ম্ম বা আচরণ] সম্বন্ধে সেই স্থানে বা কালে যে

নিষৎ। এতদনুশাসনম্। এবমুপাসিতব্যম্। এবমু চৈতদুপাস্যম্ ॥ ১১ ॥ ইত্যেকাদশোঽনুবাকঃ ॥

শন্নো মিত্রঃ শং বরুণঃ। শন্নো ভবত্বর্য্যমা। শন্ন ইন্দ্রো বৃহস্পতিঃ। শন্নো বিষ্ণুরুরুক্রমঃ। নমো ব্রহ্মণে। নমস্তে বায়ো। ত্বমেব প্রত্যক্ষং ব্রহ্মাসি। ত্বামেব প্রত্যক্ষং ব্রহ্মাবাদিষম্। ঋতমবাদিষম্। সত্যমবাদিষম্। তন্মামাবীৎ। তদ্বক্তারমাবীৎ।

এষঃ উপদেশঃ। এষা বেদোপনিষৎ (বেদ-রহস্যম্, বেদার্থঃ)। এতৎ অনুশাসনম্। এবম্ উপাসিতব্যম্ (কর্ত্তব্যম্)। এবম্ উ চ এতৎ উপাস্যম্ (কার্য্যম্) ॥ ১১ ॥ ইতি একাদশোঽনুবাকঃ ॥

'শন্নোমিত্রঃ' ইত্যাদি ব্রহ্মাসি পর্য্যন্তঃ প্রথমানুবাকবৎ। ত্বাম্ এব প্রত্যক্ষং ব্রহ্ম অবাদিষম্ (অবদম্); ঋতম্ অবাদিষম্। সত্যম্ অবাদিষম্। তৎ

সকল বিচারক্ষম, অক্রূরমতি, ধর্ম্মকাম, [অন্য কর্ত্তৃক যাগাদি কার্য্যে] নিযুক্ত বা স্বাধীন ব্রাহ্মণ থাকেন, তাঁহারা সেই সকল বিষয়ে যেরূপ আচরণ করেন, [তুমিও] সেই সকল বিষয়ে সেরূপ আচরণ করিবে। ইহাই আদেশ। ইহাই উপদেশ। ইহাই বেদ-রহস্য (বেদার্থ বা)। ইহাই অনুশাসন। এরূপ আচরণ কর্ত্তব্য। এইরূপে ইহা পালন করিবে ॥ ১১ ॥ ইতি একাদশ অনুবাক ॥

মিত্র * আমাদের কল্যাণকারী হউন। বরুণ আমাদের কল্যাণকারী হউন। অর্য্যমা আমাদের কল্যাণকারী হউন। ইন্দ্র এবং বৃহস্পতি আমাদের কল্যাণকারী হউন। উরুক্রম বিষ্ণু আমাদের কল্যাণকারী হউন। ব্রহ্মকে নমস্কার। হে বায়ো, তোমাকে নমস্কার। তুমিই প্রত্যক্ষ ব্রহ্ম। তোমাকেই প্রত্যক্ষ ব্রহ্ম বলিয়াছি। ঋত ঘোষণা করিয়াছি। সত্য ঘোষণা করিয়াছি।

* প্রথমানুবাক দ্রষ্টব্য।

আবীন্মাম্। আবীদ্বক্তারম্। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥ ১২ ॥
ইতি দ্বাদশোঽনুবাকঃ ॥

ইতি শিক্ষ্যাধ্যায়নাম-প্রথমবল্লী।

(ব্রহ্ম) মাম্ আবীৎ (অরক্ষৎ)। তৎ বক্তারম্ আবীৎ। মাম্ আবীৎ। বক্তারম্ আবীৎ ॥ ১২ ॥ ইতি দ্বাদশোঽনুবাকঃ ॥

ইতি শিক্ষাধ্যায়ঃ। প্রথমা বল্লী।

তিনি (অর্থাৎ ব্রহ্ম) আমাকে রক্ষা করিয়াছেন। তিনি বক্তাকে রক্ষা করিয়াছেন। আমাকে রক্ষা করিয়াছেন। বক্তাকে রক্ষা করিয়াছেন ॥ ১২ ॥ ইতি দ্বাদশ অনুবাক ॥

ইতি শিক্ষাধ্যায় নামক প্রথম বল্লী ॥

---

ব্রহ্মানন্দবল্লী-নাম-দ্বিতীয়বল্লী।

হরিঃ ॥ ওঁ ॥

সহ নাববতু। সহ নৌ ভুনক্তু। সহ বীর্য্যং করবাবহৈ। তেজস্বি নাবধীতমস্তু। মা বিদ্বিষাবহৈ। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥

হরিঃ ওঁ। [ব্রহ্ম] নৌ (শিষ্যাচার্য্যৌ) সহ (উভৌ) অবতু (রক্ষতু)। [তৎ] নৌ সহ ভুনক্তু। [আবাম্] সহ (উভৌ) বীর্য্যং (সামর্থ্যং) করবাবহৈ (প্রাপ্নুবাব)। তেজস্বি (জ্ঞানম্) নৌ (আবয়োঃ) অধীতম্

হরিঃ ওঁ। [ব্রহ্ম] আমাদের উভয়কে (অর্থাৎ আচার্য্য ও শিষ্যকে) রক্ষা করুন। [তিনি] আমাদের উভয়কে সম্ভোগ

ওঁ ব্রহ্মবিদাপ্নোতি পরম্। তদেষাভ্যুক্তা। সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম। যো বেদ নিহিতং গুহায়াং পরমে ব্যোমন্। সোঽশ্নুতে সর্ব্বান্ কামান্ সহ। ব্রহ্মণা বিপশ্চিতেতি। তস্মাদ্বা এতস্মাদাত্মন আকাশঃ সম্ভূতঃ। আকাশাদ্বায়ুঃ। বায়োরগ্নিঃ। অগ্নেরাপঃ। অদ্ভ্যঃ পৃথিবী। পৃথিব্যা ওষধয়ঃ। ওষধিভ্যোঽন্নম্। অন্নাদ্রেতঃ। রেতসঃ পুরুষঃ। স বা এষ পুরুষোঽন্নরসময়ঃ।

(বর্দ্ধিতম্) অস্তু। [আবাম্] মা বিদ্বিষাবহৈ (কলহং করবাবহৈ)। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

ওঁ ব্রহ্মবিৎ পরম্ [ব্রহ্ম] আপ্নোতি (প্রাপ্নোতি)। তৎ (তস্মিন্ ব্রহ্মবিষয়ে) এষা ঋক্ অভি-উক্তা। সত্যং জ্ঞানম্ অনন্তম্ ব্রহ্ম যঃ পরমে (প্রকৃষ্টে) ব্যোমন্ (ব্যোম্নি, হৃদয়াকাশে) গুহায়াম্ (বুদ্ধৌ) নিহিতম্ বেদ (বিজানাতি), সঃ বিপশ্চিতা (সর্ব্বজ্ঞেন) ব্রহ্মণা সহ সর্ব্বান্ কামান্ অশ্নুতে, ইতি (ইতিশব্দঃ মন্ত্র-সমাপ্ত্যর্থঃ)॥

তস্মাৎ বৈ এতস্মাৎ আত্মনঃ আকাশঃ সম্ভূতঃ। আকাশাৎ বায়ুঃ। বায়োঃ অগ্নিঃ। অগ্নেঃ আপঃ। অদ্ভ্যঃ পৃথিবী। পৃথিব্যাঃ ওষধয়ঃ। ওষধিভ্যঃ অন্নম্। অন্নাৎ রেতঃ। রেতসঃ পুরুষঃ। সঃ বা এষঃ পুরুষঃ অন্নরসময়ঃ (অন্নরসবিকারঃ)।

করুন। আমরা উভয়ে যেন সামর্থ্য লাভ করি। আমাদের দুজনকার জ্ঞান বর্দ্ধিত হউক। আমরা দুজনে যেন কলহ না করি। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ।

ওঁ। ব্রহ্মবিৎ পরব্রহ্মকে লাভ করেন। তৎসম্বন্ধে এই [ঋক্] উক্ত হইয়াছে। যিনি সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ ও অনন্তস্বরূপ ব্রহ্মকে হৃদয়াকাশে [বুদ্ধিরূপ] গুহাতে স্থিত বলিয়া জানেন, তিনি সর্ব্বজ্ঞ ব্রহ্ম সহ সমুদায় কাম্য বস্তু ভোগ করেন। (ইতি শব্দ মন্ত্রের সমাপ্তি প্রকাশ করিতেছে)।

তস্যেদমেব শিরঃ। অয়ং দক্ষিণঃ পক্ষঃ। অয়মুত্তরঃ পক্ষঃ। অয়মাত্মা। ইদং পুচ্ছং প্রতিষ্ঠা। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ১ ॥ ইতি প্রথমোঽনুবাকঃ ॥

অন্নাদ্বৈ প্রজাঃ প্রজায়ন্তে। যাঃ কাশ্চ পৃথিবীং শ্রিতাঃ।
অথো অন্নেনৈব জীবন্তি। অথৈনদপি যন্ত্যন্ততঃ।
অন্নং হি ভূতানাং জ্যেষ্ঠম্। তস্মাৎ সর্ব্বৌষধমুচ্যতে।
সর্ব্বং বৈ তেঽন্নমাপ্নুবন্তি। যেঽন্নং ব্রহ্মোপাসতে।
অন্নং হি ভূতানাং জ্যেষ্ঠম্। তস্মাৎ সর্ব্বৌষধমুচ্যতে।

তস্য ইদম্ এব শিরঃ। অয়ং দক্ষিণঃ পক্ষঃ (বাহুঃ)। অয়ম্ উত্তরঃ পক্ষঃ। অয়ম্ আত্মা (মধ্যমঃ দেহভাগঃ)। ইদং নাভেঃ অধস্তাৎ (যৎ অঙ্গং তৎ) পুচ্ছং (পশ্চাদ্-ভাগঃ) প্রতিষ্ঠা (প্রতিতিষ্ঠতি অনয়া ইতি প্রতিষ্ঠা, স্থিতিহেতুঃ ইত্যর্থঃ)। তৎ (তস্মিন্ বিষয়ে) এষঃ শ্লোকঃ ভবতি ॥১॥ ইতি প্রথমোঽনুবাকঃ॥

যাঃ কাঃ চ প্রজাঃ পৃথিবীং শ্রিতাঃ (আশ্রিতাঃ) [তাঃ সর্ব্বাঃ] অন্নাৎ বৈ প্রজায়ন্তে। অথো অন্নেন এব জীবন্তি। অথ অন্ততঃ (অন্তে) এনৎ (অন্নম্) অপিয়ন্তি (প্রতিগচ্ছন্তি)। হি (যস্মাৎ) অন্নং ভূতানাং জ্যেষ্ঠম্

এই আত্মা হইতে আকাশ সম্ভূত হইয়াছে। আকাশ হইতে বায়ু, বায়ু হইতে অগ্নি, অগ্নি হইতে জল, জল হইতে পৃথিবী, পৃথিবীহইতে ওষধি, ওষধি হইতে অন্ন, অন্ন হইতে রেত, এবং রেত হইতে মনুষ্য (হইয়াছে)। এই মনুষ্য অন্নরসের বিকার।

এই তাহার শির। এই দক্ষিণ বাহু। এই বামবাহু। এই মধ্যম দেহভাগ। এই (অর্থাৎ নাভির অধঃস্থিত অঙ্গ) পুচ্ছ (অর্থাৎ পশ্চাদ্ভাগ। এবং প্রতিষ্ঠা (অর্থাৎ স্থিতিহেতু)। তদ্বিষয়ে এই শ্লোক উক্ত হইতেছে ॥ ১ ॥ ইতি প্রথম অনুবাক॥

পৃথিবীতে যত প্রাণী বাস করিতেছে, সেই সমুদায়ই অন্ন হইতে জন্মে। তৎপরে অন্ন দ্বারাই জীবন ধারণ করে। তৎপর

অন্নাদ্ভূতানি জায়ন্তে। জাতান্যন্নেন বর্দ্ধন্তে।
অদ্যতেঽত্তি চ ভূতানি। তস্মাদন্নং তদুচ্যত ইতি।

তস্মাদ্বা এতস্মাদন্নরসময়াৎ অন্যোঽন্তর আত্মা প্রাণময়ঃ। তেনৈষ পূর্ণঃ। স বা এষ পুরুষবিধ এব। তস্য পুরুষবিধতাম্। অন্বয়ং

প্রথমজম্। তস্মাৎ [ অন্নম্ ] সর্ব্বৌষধং ( সর্ব্বপ্রাণিনাং দেহদাহপ্রশমনম্ ) উচ্যতে। যে অন্নম্ ব্রহ্ম [ ইতি ] উপাসতে, তে বৈ সর্ব্বম্ অন্নম্ আপ্নুবন্তি। অন্নং হি ভূতানাং জ্যেষ্ঠম্। তস্মাৎ [ তৎ ] সর্ব্বৌষধম্ উচ্যতে। অন্নাৎ ভূতানি জায়ন্তে। জাতানি [ তানি ] অন্নেন বর্দ্ধন্তে। [ তৎ ভূতৈঃ ] অদ্যতে, [ তৎ স্বয়ং ভূতানি ] অত্তি চ, তস্মাৎ অন্নম্ তৎ ( অন্নম্ ) উচ্যতে, ইতি ( 'ইতি' শব্দঃ প্রথম-কোশপরিসমাপ্ত্যর্থঃ )।

তস্মাৎ বৈ এতস্মাৎ অন্নরসময়াৎ [ কোশাৎ ] অন্যঃ প্রাণময়ঃ অন্তরঃ ( অভ্যন্তরঃ ) আত্মা ( আত্মত্বেন পরিকল্পিতঃ কোশঃ ) [ অস্তি ], তেন ( প্রাণ-

অন্তকালে ইহাতেই প্রতিগমন করে যেহেতু অন্ন সকল ভূতের জ্যেষ্ঠ ( অর্থাৎ প্রথমজ )। সেইজন্য [ অন্নকে ] সর্ব্বৌষধি ( অর্থাৎ সমুদায় প্রাণীর দেহ-দাহ-নিবারক ) বলে।

যাঁহারা অন্নকে ব্রহ্মরূপে উপাসনা করেন, তাঁহারা সমুদায় অন্ন লাভ করেন। যেহেতু অন্ন সমুদায় প্রাণীর জ্যেষ্ঠ। সেই জন্য [ ইহাকে ] সর্ব্বৌষধি বলে। অন্ন হইতে সমুদায় প্রাণী জন্মে। জন্মিয়া তাহারা অন্ন দ্বারাই বর্দ্ধিত হয়। [ উহা প্রাণিগণকর্ত্তৃক ] ভক্ষিত হয় এবং [ উহা স্বয়ং প্রাণীদিগকে ] ভক্ষণ করে, সেইজন্য অন্নকে তাহা ( অর্থাৎ অন্ন ) বলে। ইতি ( ইতি শব্দ দ্বারা প্রথম কোশের পরিসমাপ্তি বুঝাইতেছে )।

এই অন্নরসময় কোশ হইতে ভিন্ন আর একটী অন্তর ( অভ্যন্তর ) আত্মা ( অর্থাৎ আত্মা রূপে পরিকল্পিত কোশ ) [ আছে, সেটী ] প্রাণময়। তদ্দ্বারা ( অর্থাৎ প্রাণময় কোশ দ্বারা ) ইহা

পুরুষবিধঃ। তস্য প্রাণ এব শিরঃ। ব্যানো দক্ষিণঃ পক্ষঃ। অপান উত্তরঃ পক্ষঃ। আকাশ আত্মা। পৃথিবী পুচ্ছং প্রতিষ্ঠা। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ২ ॥ ইতি দ্বিতীয়োঽনুবাকঃ ॥

প্রাণং দেবা অনু প্রাণন্তি। মনুষ্যাঃ পশবশ্চ যে।
প্রাণো হি ভূতানামায়ুঃ। তস্মাৎ সর্ব্বায়ুষমুচ্যতে।

ময়েন আত্মনা ) এষঃ ( অন্নময়ঃ আত্মা ) পূর্ণঃ। সঃ বৈ এষঃ ( প্রাণময়ঃ কোশঃ ) [ অন্নময়কোশবৎ শিরঃ-পক্ষাদিভিঃ সংযুক্তঃ ] পুরুষবিধঃ ( পুরুষাকারঃ ) এব। তস্য ( অন্নময়স্য ) পুরুষবিধতাম্ (পুরুষাকারতাম্) অনু ( সদৃশম্ ) অয়ম্ ( প্রাণময়ঃ ) পুরুষবিধঃ। তস্য প্রাণঃ এব শিরঃ। ব্যানঃ দক্ষিণঃ পক্ষঃ। অপানঃ উত্তরঃ পক্ষঃ। আকাশঃ আত্মা। পৃথিবী পুচ্ছং প্রতিষ্ঠা। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ২ ॥ ইতি দ্বিতীয়ঃ অনুবাকঃ ॥

দেবাঃ প্রাণম্ (প্রাণনশক্তিম্) অনুপ্রাণন্তি (প্রাণনকর্ম্ম কুর্ব্বন্তি, প্রাণনক্রিয়য়া ক্রিয়াবন্তঃ ভবন্তি )। যে মনুষ্যাঃ পশবঃ চ [ তে চ প্রাণনকর্ম্মণা এব চেষ্টাবন্তঃ ভবন্তি ]। প্রাণঃ হি ভূতানাম আয়ুঃ। তস্মাৎ [ প্রাণঃ ] সর্ব্বায়ুষম্ ( সর্ব্বে

( অর্থাৎ অন্নময় কোশ ) পূর্ণ। ইহাও ( অর্থাৎ প্রাণময় কোশও ) [ অন্নময় কোশবৎ শির বাহু প্রভৃতি সংযুক্ত ] মনুষ্যাকার। ইহার ( অর্থাৎ প্রাণময় কোশের ) মনুষ্যাকার উহার ( অর্থাৎ অন্নময় কোশের ) মনুষ্যাকারের ন্যায়। প্রাণই উহার মস্তক। ব্যান দক্ষিণ বাহু। অপান বাম বাহু। আকাশ আত্মা (অর্থাৎ মধ্যভাগ)। পৃথিবী পুচ্ছ প্রতিষ্ঠা। তদ্বিষয়েও এই শ্লোক [ উক্ত ] হইতেছে ॥ ২ ॥ ইতি দ্বিতীয় অনুবাক ॥

দেবতারা প্রাণশক্তি দ্বারা প্রাণন কর্ম্ম করেন। মনুষ্য এবং পশুরাও [ প্রাণশক্তি দ্বারাই প্রাণন কর্ম্ম করে ]। প্রাণই প্রাণীদিগের আয়ু। এই জন্য প্রাণকে সকলের আয়ু বলা হয়। যাঁহারা প্রাণকে ব্রহ্ম বলিয়া উপাসনা করেন, তাঁহারা পূর্ণ আয়ু প্রাপ্ত

সর্ব্বমেব ত আয়ুর্যন্তি। যে প্রাণং ব্রহ্মোপাসতে।
প্রাণোহি ভূতানামায়ুঃ। তস্মাৎ সর্ব্বায়ুষমুচ্যত ইতি।
তস্যৈষ এব শারীর আত্মা। যঃ পূর্ব্বস্য। তস্মাদ্বা এতস্মাৎ প্রাণময়াৎ। অন্যোঽন্তর আত্মা মনোময়ঃ। তেনৈষ পূর্ণঃ। স বা এষ পুরুষবিধ এব। তস্য পুরুষবিধতাম্। অন্বয়ং পুরুষবিধঃ। তস্য যজুরেব শিরঃ। ঋগ্ দক্ষিণঃ পক্ষঃ। সামোত্তরঃ পক্ষঃ। আদেশ

ষাম্ আয়ুঃ সর্ব্বায়ুঃ, সর্ব্বায়ুঃ এব সর্ব্বায়ুষম্ ইতি) উচ্যতে। যে প্রাণম্ ব্রহ্ম [ইতি] উপাসতে, তে সর্ব্বম্ আয়ুঃ এব পূর্ণায়ুঃ ইত্যর্থঃ) যন্তি (প্রাপ্নুবন্তি)। হি (যতঃ) প্রাণঃ ভূতানাম্ আয়ুঃ। তস্মাৎ সর্ব্বায়ুষম্ উচ্যতে ইতি (শ্লোক-সমাপ্ত্যর্থঃ)। তস্য (প্রাণময়স্য) শারীরঃ (শরীরে ভবঃ) আত্মা এষঃ এব, যঃ (শারীরঃ আত্মা) পূর্ব্বস্য (অন্নময়স্য), (একঃ এব আত্মা প্রাণময়ে অন্নময়ে চ উভয়োঃ শরীরয়োঃ বর্ত্ততে ইত্যর্থঃ)।

তস্মাৎ বৈ এতস্মাৎ প্রাণময়াৎ অন্যঃ মনোময়ঃ অন্তরঃ আত্মা [অস্তি]। তেন (মনোময়েন আত্মনা) এষঃ (প্রাণময়ঃ আত্মা) পূর্ণঃ। সঃ বৈ এষঃ (মনোময়ঃ কোশঃ) পুরুষবিধঃ এব। তস্য (প্রাণময়স্য) পুরুষবিধতাম্ অনু অয়ম্ (মনোময়ঃ) পুরুষবিধঃ। তস্য যজুঃ এব শিরঃ। ঋক্ দক্ষিণঃ পক্ষঃ।

হয়েন; যেহেতু প্রাণ প্রাণীদিগের আয়ু। সেই জন্য ইহাকে সর্ব্বায়ু বলে। ইতি (ইতি শব্দে শ্লোকের সমাপ্তি বুঝাইতেছে)। পূর্ব্বোক্ত [অন্নময়কোশের] শারীর (অর্থাৎ শরীরস্থ) আত্মা যিনি, ঐ [প্রাণময় কোশের শারীর আত্মা] ও তিনি (অর্থাৎ অন্নময় ও প্রাণময় উভয় শরীরে একই আত্মা বর্ত্তমান)।

এই প্রাণময় আত্মা হইতে ভিন্ন আর একটি অন্তর্-আত্মা [আছে, সেটী] মনোময়। তদ্দ্বারা (অর্থাৎ মনোময় কোশ দ্বারা ইহা (অর্থাৎ প্রাণময় কোশ) পূর্ণ। ইহাও (অর্থাৎ মনোময় কোশও) মনুষ্যাকার। ইহার (অর্থাৎ মনোময় কোশের) মনুষ্যা-

আত্মা। অথর্বাঙ্গিরসঃ পুচ্ছং প্রতিষ্ঠা। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ৩ ॥ ইতি তৃতীয়োঽনুবাকঃ ॥

যতো বাচো নিবর্ত্তন্তে। অপ্রাপ্য মনসা সহ।

আনন্দং ব্রহ্মণো বিদ্বান্। ন বিভেতি কদাচনেতি।

তস্যৈষ এব শারীর আত্মা। যঃ পূর্ব্বস্য। তস্মাদ্বা এতস্মান্মনোময়াৎ। অন্যোঽন্তর আত্মা বিজ্ঞানময়ঃ। তেনৈষ পূর্ণঃ।

সাম উত্তরঃ পক্ষঃ। আদেশঃ (ব্রাহ্মণনামকঃ বেদভাগঃ) আত্মা। অথর্ব্বাঙ্গিরসঃ (অথর্ব্বমন্ত্রাঃ) পুচ্ছং প্রতিষ্ঠা। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ৩ ॥ ইতি তৃতীয়ঃ অনুবাকঃ ॥

বাচঃ মনসা সহ [যৎ] অপ্রাপ্য যতঃ নিবর্ত্তন্তে (প্রত্যাবর্ত্তন্তে, নিরস্তাঃ ভবন্তি), তস্য ব্রহ্মণঃ আনন্দং বিদ্বান্ (যঃ জানাতি সঃ) কদাচন ন বিভেতি, ইতি (শ্লোকসমাপ্ত্যর্থঃ)। তস্য (মনোময়স্য) শারীরঃ আত্মা এষঃ এব, যঃ পূর্ব্বস্য (প্রাণময়স্য)।

তস্মাৎ বৈ এতস্মাৎ মনোময়াৎ অন্যঃ বিজ্ঞানময়ঃ (বিজ্ঞানং নিশ্চয়াত্মিকা বুদ্ধিঃ, তন্ময়ঃ) অন্তরঃ আত্মা [অস্তি]। তেন (বিজ্ঞানময়েন আত্মনা)

কার উহার (অর্থাৎ প্রাণময় কোশের) মনুষ্যাকারের ন্যায়। যজুই উহার শির। ঋক্ দক্ষিণ বাহু। সাম বাম বাহু, আদেশ (অর্থাৎ ব্রাহ্মণ নামক বেদাংশ) আত্মা (অর্থাৎ মধ্যভাগ)। অথর্ব্বাঙ্গিরস (অর্থাৎ অথর্ব্বমন্ত্রসকল) পুচ্ছ-প্রতিষ্ঠা। তদ্বিষয়েও এই শ্লোক [উক্ত] হইতেছে ॥ ৩ ॥ ইতি তৃতীয় অনুবাক ॥

মনের সহিত বাক্য [যাঁহাকে] না পাইয়া যাঁহা হইতে ফিরিয়া আইসে, সেই ব্রহ্মের আনন্দ যিনি জানেন, তিনি কদাচ ভয় প্রাপ্ত হয়েন না, ইতি। যিনি পূর্ব্বোক্ত [প্রাণময়] শরীরস্থ আত্মা, তিনিই ঐ [মনোময় শরীরের] ও [আত্মা]।

এই মনোময় আত্মা হইতে ভিন্ন আর একটি অন্তর্-আত্মা [আছে, সেটি] বিজ্ঞানময় (অর্থাৎ নিশ্চয়াত্মিকা বুদ্ধিরূপ যে

স বা এষ পুরুষবিধ এব। তস্য পুরুষবিধতাম্। অন্বয়ং পুরুষবিধঃ। তস্য শ্রদ্ধৈব শিরঃ। ঋতং দক্ষিণঃ পক্ষঃ। সত্যমুত্তরঃ পক্ষঃ। যোগ আত্মা। মহঃ পুচ্ছং প্রতিষ্ঠা। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ৪ ॥ ইতি চতুর্থোঽনুবাকঃ ॥

বিজ্ঞানং যজ্ঞং তনুতে। কর্ম্মাণি তনুতেঽপি চ।
বিজ্ঞানং দেবাঃ সর্ব্বে। ব্রহ্ম জ্যেষ্ঠমুপাসতে।

এষঃ (মনোময়ঃ আত্মা পূর্ণঃ। সঃ বৈ এষঃ (বিজ্ঞানময়ঃ কোশঃ) পুরুষবিধঃ এব। তস্য (মনোময়স্য) পুরুষবিধতাম্ অনু অয়ম্ (বিজ্ঞানময়ঃ) পুরুষবিধঃ। তস্য শ্রদ্ধা এব শিরঃ। ঋতং দক্ষিণঃ পক্ষঃ। সত্যম্ উত্তরঃ পক্ষঃ। যোগঃ আত্মা। মহঃ (বুদ্ধিঃ) পুচ্ছং প্রতিষ্ঠা। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ৪ ॥ ইতি চতুর্থঃ অনুবাকঃ ॥

বিজ্ঞানং যজ্ঞং তনুতে (তনোতি, করোতি), কর্ম্মাণি অপি চ তনুতে। সর্ব্বে দেবাঃ বিজ্ঞানম্ ব্রহ্ম জ্যেষ্ঠং [চ ইতি] উপাসতে। চেৎ (যদি) [কশ্চিৎ] বিজ্ঞানম্ ব্রহ্ম [ইতি] বেদ, [তথা] তস্মাৎ (বিজ্ঞানময়াদ্ ব্রহ্মণঃ) চেৎ ন

বিজ্ঞান, তন্ময়]। তদ্দ্বারা (অর্থাৎ বিজ্ঞানময় কোশ দ্বারা) ইহা (অর্থাৎ মনোময় কোশ) পূর্ণ। ইহাও (অর্থাৎ বিজ্ঞানময় কোশও) মনুষ্যাকার। ইহার (অর্থাৎ বিজ্ঞানময় কোশের) মনুষ্যাকার উহার (অর্থাৎ মনোময় কোশের) মনুষ্যকারের ন্যায়। শ্রদ্ধাই উহার শির। ঋত (অর্থাৎ যথাকর্ত্তব্য) দক্ষিণ বাহু। সত্য বাম বাহু। যোগ আত্মা। মহঃ (অর্থাৎ বুদ্ধি) পুচ্ছ-প্রতিষ্ঠা। তদ্বিষয়েও এই শ্লোক [উক্ত] হইতেছে ॥৪॥ ইতি চতুর্থ অনুবাক ॥

বিজ্ঞান যজ্ঞ করে, কর্ম্মও করে। সমুদায় দেবতারা বিজ্ঞানকে ব্রহ্ম ও জ্যেষ্ঠরূপে উপাসনা করেন। যদি কেহ বিজ্ঞানকে ব্রহ্ম বলিয়া জানে এবং তাঁহা হইতে (অর্থাৎ বিজ্ঞানময় ব্রহ্ম হইতে)

বিজ্ঞানং ব্রহ্ম চেদ্বেদ। তস্মাচ্চেন্ন প্রমাদ্যতি।

শরীরে পাপ্মনো হিত্বা। সর্ব্বান্ কামান্ সমশ্নুত ইতি।

তস্যৈব এব শারীর আত্মা। যঃ পূর্ব্বস্য। তস্মাদ্বা এতস্মা-দ্বিজ্ঞানময়াৎ। অন্যোঽন্তর আত্মানন্দময়ঃ। তেনৈষ পূর্ণঃ। স বা এষ পুরুষবিধ এব। তস্য পুরুষবিধতাম্। অন্বয়ং পুরুষবিধঃ। তস্য প্রিয়মেব শিরঃ। মোদো দক্ষিণঃ পক্ষঃ। প্রমোদ উত্তরঃ পক্ষঃ। আনন্দ আত্মা। ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা। তদপ্যেষ শ্লোকো ভবতি॥ ৫॥ ইতি পঞ্চমোঽনুবাকঃ॥

প্রমাদ্যতি (বিচ্যুতঃ ভবতি), [তদা সঃ সর্ব্বান্ শরীরে প্রভবান্] পাপ্মনঃ শরীরে হিত্বা সর্ব্বান্ কামান্ সমশ্নুতে ইতি। তস্য (বিজ্ঞানময়স্য) এষঃ এব শারীরঃ আত্মা, যঃ পূর্ব্বস্য।

তস্মাৎ বৈ এতস্মাৎ বিজ্ঞানময়াৎ অন্যঃ অন্তরঃ আনন্দময়ঃ আত্মা [অস্তি]। তেন (আনন্দময়েন) এষঃ (বিজ্ঞানময়ঃ) পূর্ণঃ। সঃ বৈ এষঃ পুরুষবিধঃ এব। তস্য পুরুষবিধতাম্ অনু অয়ম্ পুরুষবিধঃ। তস্য প্রিয়ম্ (প্রীতিঃ, হর্ষঃ) এব শিরঃ। মোদঃ দক্ষিণঃ পক্ষঃ। প্রমোদঃ উত্তরঃ পক্ষঃ। আনন্দঃ আত্মা। ব্রহ্ম পুচ্ছং প্রতিষ্ঠা। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি॥ ইতি পঞ্চমঃ অনুবাকঃ॥

বিচ্যুত না হয়, তবে সে [সমুদায় শরীর-জাত] পাপ শরীরে পরিত্যাগ করিয়া সমুদায়, কাম্য বস্তু প্রাপ্ত হয়। পূর্ব্বোক্ত [মনো-ময় কোশের] শরীরস্থ আত্মা যিনি, ঐ [বিজ্ঞানময় কোশের] শরীরস্থ আত্মাও তিনি।

এই বিজ্ঞানময় আত্মা হইতে ভিন্ন আর একটি অন্তর্-আত্মা [আছে, সেটি] আনন্দময়। তদ্দ্বারা (অর্থাৎ আনন্দময় কোশ দ্বারা) ইহা (অর্থাৎ বিজ্ঞানময় কোশ) পূর্ণ। ইহাও মনুষ্যাকার। ইহার মনুষ্যাকার উহার মনুষ্যাকারের ন্যায়। প্রীতি বা হর্ষই

অসন্নেব ভবতি। অসদ্ ব্রহ্মেতি বেদ চেৎ।
অস্তি ব্রহ্মেতি চেদ্বেদ। সন্তমেনং ততো বিদুরিতি।

তস্যৈষ এব শারীর আত্মা। যঃ পূর্ব্বস্য। অথাতোঽনুপ্রশ্নাঃ। উতাবিদ্বানমুং লোকং প্রেত্য। কশ্চন গচ্ছতি। আহো বিদ্বানমুং লোকং প্রেত্য কশ্চিৎ সমশ্নুতাউ। সোঽকাময়ত। বহু স্যাং প্রজায়েয়েতি। স তপোঽতপ্যত। স তপস্তপ্ত্বা। ইদং সর্ব্বমসৃজত।

[ কশ্চিৎ ] ব্রহ্ম অসৎ ইতি চেৎ বেদ [ মন্যতে ], সঃ অসন্ এব ভবতি। [ কশ্চিৎ ] ব্রহ্ম অস্তি ইতি চেৎ বেদ, ততঃ [ জ্ঞানিনঃ ] এনং সন্তং বিদুঃ। ইতি। তস্য ( আনন্দময়স্য )এষঃ এব শারীরঃ আত্মা যঃ পূর্ব্বস্য ( বিজ্ঞানময়স্য )। অথ অতঃ অনুপ্রশ্নাঃ ( আচার্য্য-উক্তিম্ অনু শিষ্যস্য প্রশ্নাঃ )। উত ( প্রশ্নে ) কশ্চন অবিদ্বান্ [ ইতঃ ] প্রেত্য অমুং লোকং গচ্ছতি [ কিং বা ন গচ্ছতি ? ] আহো ( প্রশ্নে ) কশ্চিৎ বিদ্বান্ [ ইতঃ ] প্রেত্য অমুং লোকং সমশ্নুতাউ (সমশ্নুতে) [ কিং বা ন সমশ্নুতে ] ? [ উত্তরঃ— ] সঃ (পরমাত্মা) অকাময়ত ( কামিতবান্ ) বহু স্যাম্ (ভবেয়ম্) প্রজায়েয় ( উৎপদ্যেয় )ইতি।

উহার মস্তক। মোদ ( অর্থাৎ সুখ ) দক্ষিণ বাহু। প্রমোদ বাম বাহু। আনন্দ আত্মা। ব্রহ্ম পুচ্ছ-প্রতিষ্ঠা। তদ্বিষয়েও এই শ্লোক [ উক্ত ] হইতেছে ॥ ৫ ॥ ইতি পঞ্চম অনুবাক ॥

যদি কেহ ব্রহ্মকে অসৎ মনে করে, তবে সে অসৎই হয়। যদি কেহ মনে করে যে, ব্রহ্ম আছেন, তবে [ জ্ঞানিগণ ] তাহাকে সৎ বলিয়া মনে করেন ॥ ইতি ॥ পূর্ব্বোক্ত [ বিজ্ঞানময় কোশের ] শারীর আত্মা যিনি, ঐ [ আনন্দময় কোশের ] শারীর আত্মা তিনিই। তৎপর [ শিষ্য আচার্য্যোক্তির পর ] প্রশ্ন করিতেছেন। কোন অজ্ঞানী ব্যক্তি ইহলোক হইতে অপসৃত হইয়া ঐ লোকে যায় কি না ? কোন জ্ঞানী ব্যক্তি ইহলোক হইতে অপসৃত হইয়া

যদিদং কিঞ্চ। তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ দনুপ্রবিশ্য। সচ্চ ত্যচ্চাভবৎ। নিরুক্তঞ্চানিরুক্তঞ্চ। নিলয়নঞ্চা নঞ্চ। বিজ্ঞানঞ্চা- বিজ্ঞানঞ্চ। সত্যঞ্চানৃতঞ্চ সত্যমভবৎ। কিঞ্চ। তৎ সত্যমিত্যাচক্ষতে। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ইতি ষষ্ঠো- ঽনুবাকঃ ॥

সঃ তপঃ অতপ্যত। সৃজ্যমান-জগৎ-রচনাদি-বিষয়ম্ আলোচনম্ অকরোৎ ইত্যর্থঃ)। সঃ তপঃ তপ্ত্বা ইদং সর্ব্বম্ অসৃজত, যৎ ইদং কিং চ। তৎ সৃষ্ট্বা তৎ এব অনুপ্রাবিশৎ। তৎ অনুপ্রবিশ্য সৎ (মূর্ত্তং) চ, ত্যৎ (অমূর্ত্তং) চ, নিরুক্তম্ (বচনীয়ং) চ অনিরুক্তম্ (অনির্ব্বচনীয়ং) চ, নিলয়নম্ (আশ্রিতং) চ, অনিলয়নম্ (অনাশ্রিতং) চ, বিজ্ঞানং চ, (চেতনম্) চ, অবিজ্ঞানম্ (অচেতনম্ পাষাণাদি) চ, সত্যং চ, অনৃতং চ, যৎ ইদং কিং চ [তৎ সর্ব্বং] সত্যম্ (সত্যস্বরূপম্ ব্রহ্ম) অভবৎ। তৎ (তস্মাৎ) [ব্রহ্ম] সত্যম্ ইতি আচক্ষতে (উচ্যতে)। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ৬ ॥ ইতি ষষ্ঠঃ অনুবাকঃ ॥

ঐ

ঐ লোক প্রাপ্ত হয়েন কি না? [উত্তর— ] তিনি [অর্থাৎ] পরমাত্মা] ইচ্ছা করিলেন—আমি বহু হই, আমি উৎপন্ন হইব। তিনি তপস্যা করিলেন (অর্থাৎ সৃজ্যমান জগৎ-রচনাদিবিষয়ে আলোচনা করিলেন)। তিনি তপস্যা করিয়া এই যাহা কিছু আছে, সমস্ত সৃষ্টি করিলেন। তাহা সৃষ্টি করিয়া তাহাতে অনুপ্রবিষ্ট হইলেন। তাহাতে অনুপ্রবিষ্ট হইয়া সৎ ও ত্যৎ (অর্থাৎ মূর্ত্ত ও অমূর্ত্ত), সবিশেষ ও নির্ব্বিশেষ, আশ্রিত ও অনাশ্রিত, চেতন ও অচেতন, সত্য ও অসত্য, যাহা কিছু আছে,—সত্যস্বরূপ ব্রহ্ম তৎসমুদায় হইলেন। সেই জন্যই ব্রহ্মকে সত্য বলে। তদ্বিষয়েও এই শ্লোক [উক্ত] হইতেছে ॥ ৬ ॥ ইতি ষষ্ঠ অনুবাক ॥

অসদ্ বা ইদমগ্র আসীৎ। ততো বৈ সদজায়ত।
তদাত্মানং স্বয়মকুরুত। তস্মাৎ তৎ সুকৃতমুচ্যত ইতি।
যদ্বৈ তৎ সুকৃতম্। রসো বৈ সঃ। রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি। কো হ্যেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ। যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ। এষ হ্যেবানন্দয়াতি। যদা হ্যেবৈষ এতস্মিন্নদৃশ্যে-

ইদং (নামরূপবিশেষবৎ প্রকাশিতং জগৎ) অগ্রে অসৎ (প্রকাশিত নাম-রূপ-বিশেষ-বিপরীত রূপম্ অবিকৃতম্ ব্রহ্ম) বৈ আসীৎ। ততঃ (অসৎ-শব্দ-বাচ্য-ব্রহ্মণঃ) বৈ সৎ (প্রকাশিত নামরূপাত্মকং জগৎ) অজায়ত। তদ্ (ব্রহ্ম) স্বয়ম্ আত্মানম্ অকুরুত (কৃতবৎ, আত্মানং জগৎ-রূপেণ ব্যাকরোৎ)। তস্মাৎ তৎ সুকৃতং (স্বয়ং কর্ত্তৃ) উচ্যতে। ইতি। যৎ বৈ তৎ সুকৃতং সঃ বৈ রসঃ (আনন্দকরঃ)। অয়ং (জীবঃ) রসং হি এব লব্ধ্বা আনন্দী (সুখী) ভবতি। যৎ (যদি) এষঃ আনন্দঃ আকাশে (হৃদয়াকাশে) ন স্যাৎ [তদা] কঃ হি এব অন্যাৎ (অপানচেষ্টাং কুর্য্যাৎ) কঃ প্রাণ্যাৎ (প্রাণনং কুর্য্যাৎ)। এষঃ হি এব [লোকম্] আনন্দয়তি। যদা হি এব এষঃ (সাধকঃ) এতস্মিন্ অদৃশ্যে, অনাত্ম্যে (অশরীরে) অনিরুক্তে

(বিশেষ বিশেষ নামরূপবৎ প্রকাশিত) এই জগৎ অগ্রে অসৎ ছিল (অর্থাৎ বিশেষ বিশেষ নামরূপবৎ প্রকাশের বিপরীত অবিকৃত ব্রহ্মরূপ ছিল)। সেই (অসৎ-শব্দ-বাচ্য ব্রহ্ম) হইতে সৎ (অর্থাৎ প্রকাশিত নামরূপাত্মক জগৎ) উৎপন্ন হইল। তিনি স্বয়ং আপনাকে সৃষ্টি করিলেন (অর্থাৎ আপনাকে জগৎ রূপে প্রকাশ করিলেন)। সেই জন্য তাঁহাকে সুকৃত (অর্থাৎ স্বয়ং কর্ত্তা) বলে। ইতি। যিনি সেই সুকৃত, তিনিই রসস্বরূপ। এই [জীব] রসস্বরূপকে প্রাপ্ত হইয়াই সুখী হয়। যদি আকাশে (অর্থাৎ হৃদয়াকাশে) এই আনন্দস্বরূপ না থাকিতেন, তবে কে বা অপান চেষ্টা করিত, কেই বা প্রাণন কার্য্য করিত? (অর্থাৎ কেহই

ঽনাত্ম্যেঽনিরুক্তেঽনিলয়নেঽভয়ং প্রতিষ্ঠাং বিন্দতে। অথ সোঽভয়ং গতো ভবতি। যদা হ্যেবৈষ এতস্মিন্নুদরমন্তরং কুরুতে। অথ তস্য ভয়ং ভবতি। তত্ত্বেব ভয়ং বিদুষো ঽমন্বানস্য। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ৭ ॥ ইতি সপ্তমোঽনুবাকঃ ॥

ভীষাস্মাদ্বাতঃ পবতে। ভীষোদেতি সূর্য্যঃ।
ভীষাস্মাদগ্নিশ্চেন্দ্রশ্চ। মৃত্যুর্ধাবতি পঞ্চম ইতি।

( নির্ব্বিশেষে ) অনিলয়নে ( অনাধারে ) [ ব্রহ্মণি ] অভয়ং ( ক্রিয়া-বিশেষণম্ ) প্রতিষ্ঠাং ( স্থিতিম্ ) বিন্দতে ( লভতে ), অথ ( তদা ) সঃ অভয়ং গতঃ ভবতি। যদা হি এব এষঃ এতস্মিন্ উৎ ( অপি ) অরম্ ( অল্পম্ ) অন্তরম ( ভেদদর্শনম্ ) কুরুতে, অথ তস্য ভয়ং ভবতি। তৎ ( ব্রহ্ম ) তু অমন্বানস্য ) ব্রহ্ম আত্মৈকত্বেন অজানতঃ ) বিদুষঃ ( বিদ্যাভিমানিনঃ, ন তু প্রকৃতজ্ঞানিনঃ ) ভয়ং ( ভয়কারণম্ ) এব। তৎ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ৭ ॥ ইতি সপ্তমঃ অনুবাকঃ ॥

অস্মাৎ ( ব্রহ্মণঃ ) ভীষা ( ভয়েন ) বাতঃ পবতে, [ অস্মাৎ চ ] ভীষা সূর্য্যঃ উদেতি। অস্মাৎ ভীষা অগ্নিঃ চন্দ্রঃ চ, পঞ্চমঃ মৃত্যুঃ [ চ ] ধাবতি

নিশ্বাস প্রশ্বাস দ্বারা প্রাণধারণ করিতে পারিত না)। ইঁনিই জীবকে আনন্দদান করেন। যখন এই [ সাধক ] এই অদৃশ্য, নির্ব্বিশেষ ও অনাধার ব্রহ্মে নির্ভয়ে প্রতিষ্ঠালাভ করেন, তখন তিনি অভয় প্রাপ্ত হয়েন। যখন ইনি ইহাঁতে অল্পমাত্রও ভেদ দর্শন করেন, তখন তাঁহার ভয় হয়। [ ব্রহ্মের সহিত আত্মার একত্ব ] যিনি জানেন না, সেই বিদ্বানের ( অর্থাৎ বিদ্যাভিমানীর ) পক্ষে তিনি ( অর্থাৎ ব্রহ্ম ) ভয়ের কারণ। তদ্বিষয়েও এই শ্লোক [ উক্ত ] হইতেছে ॥ ৭ ॥ ইতি সপ্তম অনুবাক ॥

ইহাঁর ভয়ে বায়ু প্রবাহিত হয়, ইহাঁর ভয়ে সূর্য্য উদিত হয়। ইহাঁর ভয়ে অগ্নি, চন্দ্র এবং পঞ্চমতঃ মৃত্যু ধাবমান হইতেছে

সৈষানন্দস্য মীমাংসা ভবতি। যুবা স্যাৎ সাধু যুবাধ্যায়কঃ। আশিষ্ঠো দৃঢ়িষ্ঠো বলিষ্ঠঃ। তস্যেয়ং পৃথিবী সর্ব্বা বিত্তস্য পূর্ণা স্যাৎ। স একো মানুষ আনন্দঃ। তে যে শতং মানুষা আনন্দাঃ। স একো মনুষ্যগন্ধর্ব্বাণামানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং মনুষ্যগন্ধর্ব্বাণামানন্দাঃ। স একো দেবগন্ধর্ব্বাণামানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং দেবগন্ধর্ব্বাণামানন্দাঃ।

( স্বকীয়ং কর্ম্ম করোতি ) ইতি। [ কঠোপনিষদি ষষ্ঠবল্ল্যাঃ তৃতীয়া শ্রুতিঃ দ্রষ্টব্যা ]।

[ তস্য ব্রহ্মণঃ ] আনন্দস্য সা এষা মীমাংসা ( বিচারণা ) ভবতি। সাধুঃ, অধ্যায়কঃ ( অধীতবেদঃ ), আশিষ্ঠঃ ( ক্ষিপ্রকর্ম্মা ), দৃঢ়িষ্ঠঃ ( দৃঢ়তমঃ ) বলিষ্ঠঃ যুবা স্যাৎ। ইয়ং সর্ব্বা বিত্তস্য ( বিত্তেন ) পূর্ণা পৃথিবী তস্য স্যাৎ। সঃ ( তস্য যূনঃ আনন্দঃ ) একঃ মানুষঃ ( মনুষ্যাণাম্ প্রকৃষ্টঃ একঃ ) আনন্দঃ। তে যে শতং মানুষাঃ আনন্দাঃ, সঃ একঃ মনুষ্য-গন্ধর্ব্বাণাম্ আনন্দঃ ( মানুষাৎ আনন্দাৎ শতগুণেন উৎকৃষ্টঃ মনুষ্য-গন্ধর্ব্বাণাম্ আনন্দঃ। মনুষ্যাঃ সন্তঃ কর্ম্মবিদ্যাবিশেষাৎ গন্ধর্ব্বত্বং প্রাপ্তাঃ মনুষ্যগন্ধর্ব্বাঃ। ) শ্রোত্রিয়স্য ( বেদজ্ঞস্য ) অকামহতস্য ( কামমুক্তস্য ) [ পুরুষস্য ] চ [ তাবান্ আনন্দঃ ]। তে যে

( অর্থাৎ আপন আপন কার্য্য সম্পাদন করিতেছে ) ইতি। [ কঠোপনিষদের ষষ্ঠ বল্লীর তৃতীয় শ্রুতি দ্রষ্টব্য ]।

[ সেই ব্রহ্মের ] আনন্দের এই মীমাংসা (অর্থাৎ বিচার ) করা যাইতেছে। [ মনে কর যেন ] এক জন বেদজ্ঞ, ক্ষিপ্রকর্ম্মা, দ্রঢ়িষ্ঠ এবং বলিষ্ঠ যুবক আছে, এবং এই বিত্তপূর্ণ সমস্ত পৃথিবী তাহার। ইহা ( অর্থাৎ এরূপ যুবকের আনন্দ ) এক [ পূর্ণমাত্রা মানবীয় আনন্দ। এরূপ মানবীয় আনন্দের শতগুণ মনুষ্য-গন্ধর্ব্বের এক [ পূর্ণমাত্রা ] আনন্দ ( অর্থাৎ মনুষ্য-গন্ধর্ব্বের আনন্দ ] মানবীয় আনন্দের শতগুণ। বিশেষ কর্ম্ম বা জ্ঞান বশতঃ গন্ধর্ব্বত্ব প্রাপ্ত

স একঃ পিতৃণাং চিরলোকলোকানামানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং পিতৃণাং চিরলোকলোকানামানন্দাঃ। স এক আজানজানাং দেবানামানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতমাজানজানাং দেবানামানন্দাঃ। স একঃ কর্ম্মদেবানামানন্দঃ। যে কর্ম্মণা দেবানপি যন্তি। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং কর্ম্মদেবানামানন্দাঃ। স একো দেবানামানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং দেবানামানন্দাঃ। স এক ইন্দ্র-

শতং মনুষ্য-গন্ধর্ব্বাণাম্ আনন্দাঃ, সঃ একঃ দেবগন্ধর্ব্বাণাম্ আনন্দঃ। (দেব-গন্ধর্ব্বাঃ জাতিতঃ এব)। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতং দেবগন্ধর্ব্বাণাম্ আনন্দাঃ, সঃ চিরলোকলোকানাম্ (চিরকালস্থায়ী লোকঃ, লোকঃ যেষাং তে চিরলোকলোকাঃ, তেষাম্) পিতৃণাম্ একঃ আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতং চিরলোকলোকানাম্ আনন্দাঃ, সঃ একঃ আজানজানাম্ (আজানঃ ইতি দেবলোকঃ, তস্মিন্ জাতাঃ আজানজাঃ,—স্মার্ত্তকর্ম্মবিশেষতঃ দেবস্থানেষু জাতাঃ, তেষাং) দেবানাম্ আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতম্ আজানজানাং দেবানাম্ আনন্দাঃ, সঃ একঃ কর্ম্মদেবানাম্ আনন্দঃ।

মনুষ্যকে মনুষ্য-গন্ধর্ব্ব বলে)। কামনা-মুক্ত শ্রোত্রিয় (অর্থাৎ বেদজ্ঞ) পুরুষেরও [সেই পরিমাণ আনন্দ]। মনুষ্য-গন্ধর্ব্বের শতগুণ আনন্দ এক [পূর্ণমাত্রা] দেব-গন্ধর্ব্বের আনন্দ। (দেব-গন্ধর্ব্ব একজাতীয় জীব)। কামনা-মুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [সেই পরিমাণ আনন্দ]। দেব-গন্ধর্ব্বের আনন্দের শতগুণ চির-লোকবাসী পিতৃদিগের এক [পূর্ণমাত্রা] আনন্দ। (যাঁহাদের লোক অর্থাৎ বাসস্থান চিরকালস্থায়ী, অর্থাৎ দীর্ঘকাল স্থায়ী, তাঁহাদিগকে চিরলোকবাসী বলে)। কামনামুক্ত শ্রোত্রিয় পুরু-ষেরও [সেই পরিমাণ আনন্দ] চিরলোকবাসীদিগের আনন্দের শতগুণ আজানজ দেবতাদিগের এক [পূর্ণমাত্রা] আনন্দ। (বিশেষ

স্যানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতমিন্দ্রস্যানন্দাঃ। স একো বৃহস্পতেরানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং বৃহস্পতেরানন্দাঃ। স একঃ প্রজাপতেরানন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। তে যে শতং প্রজাপতেরানন্দাঃ। স একো ব্রহ্মণ আনন্দঃ। শ্রোত্রিয়স্য চাকামহতস্য। স যশ্চায়ং পুরুষে। যশ্চা-

যে [ অগ্নিহোত্রাদিনা শ্রৌতেন ] কর্ম্মণা দেবান্ যন্তি ( গচ্ছন্তি )। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতং কর্ম্মদেবানাম্ আনন্দাঃ, সঃ একঃ দেবানাম্ আনন্দঃ (দেবাঃ,—অষ্টৌ বসবঃ, একাদশ রুদ্রাঃ, দ্বাদশ আদিত্যাঃ, ইন্দ্রঃ প্রজাপতিশ্চ, ইতি ত্রয়স্ত্রিংশৎ)। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতং দেবানাম্ আনন্দাঃ সঃ একঃ ইন্দ্রস্য ( দেবরাজস্য ) আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকাম-হতস্য চ। তে যে শতম্ ইন্দ্রস্য আনন্দাঃ, সঃ একঃ বৃহস্পতেঃ ( দেবগুরোঃ ) আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতম্ বৃহস্পতেঃ আনন্দাঃ, সঃ একঃ প্রজাপতেঃ আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ। তে যে শতম্ প্রজাপতেঃ আনন্দাঃ, সঃ একঃ ব্রহ্মণঃ আনন্দঃ। শ্রোত্রিয়স্য অকামহতস্য চ।

বিশেষ স্মৃতিবিহিত কর্ম্মবশতঃ আজানে অর্থাৎ দেবলোকে জাত দেবতাদিগকে আজানজ দেবতা বলে)। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। আজানজ দেবতার আনন্দের শতগুণ [ সেই ] কর্ম্মদেবতাদিগের এক [ পূর্ণমাত্রা ] আনন্দ, যাঁহারা [ শ্রুতিবিহিত অগ্নিহোত্রাদি ] কর্ম্ম দ্বারা দেবতা-দিগকে প্রাপ্ত হয়েন। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। কর্ম্মদেবতাদিগের আনন্দের শতগুণ দেবতা-দিগের এক পূর্ণমাত্রা আনন্দ। (অষ্ট বসু, একাদশ রুদ্র, দ্বাদশ আদিত্য, ইন্দ্র ও প্রজাপতি, এই ত্রয়স্ত্রিংশৎ জন বৈদিক দেবতা)। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। [অপর] দেবতাদিগের আনন্দের শতগুণ (দেবরাজ) ইন্দ্রের এক [ পূর্ণ-

সাবাদিত্যে। স একঃ। স য এবংবিৎ। অস্মাল্লোকাৎ প্রেত্য। এতমন্নময়মাত্মানমুপসংক্রামতি। এতৎ প্রাণময়মাত্মানমুপসংক্রামতি। এতং মনোময়মাত্মানমুপসংক্রামতি। এতং বিজ্ঞানময়মাত্মানমুপসংক্রামতি। এতমানন্দময়মাত্মানমুপসংক্রামতি। তদপ্যেষ শ্লোকো ভবতি ॥ ৮ ॥ ইত্যষ্টমোঽনুবাকঃ ॥

সঃ যঃ চ অয়ম্ ( আত্মা ) পুরুষে, যঃ চ অসৌ ( আত্মা ) আদিত্যে, সঃ একঃ। যঃ এবংবিৎ সঃ অস্মাৎ লোকাৎ প্রেত্য এতম্ অন্নময়ম্ আত্মানম্ উপসংক্রামতি ( বিজানাতি, প্রাপ্নোতি )। এতম্ প্রাণময়ম্ আত্মানম্ উপসংক্রামতি। এতম্ মনোময়ম্ আত্মানম্ উপসংক্রামতি। এতম্ বিজ্ঞানময়ম্ আত্মানম্ উপসংক্রামতি। এতম্ আনন্দময়ম্ আত্মানম্ উপসংক্রামতি। তদ্ অপি এষঃ শ্লোকঃ ভবতি ॥ ৮ ॥ ইতি অষ্টমঃ অনুবাকঃ ॥

মাত্রা ] আনন্দ। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। ইন্দ্রের আনন্দের শতগুণ [ দেবগুরু ] বৃহস্পতির এক [ পূর্ণমাত্রা ] আনন্দ। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও সেই পরিমাণ আনন্দ ]। বৃহস্পতির আনন্দের শতগুণ প্রজাপতির এক [ পূর্ণমাত্রা ] আনন্দ। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। প্রজাপতির আনন্দের শতগুণ ব্রহ্মের এক [ পূর্ণমাত্রা ] আনন্দ। কামনামুক্ত শ্রোত্রিয় পুরুষেরও [ সেই পরিমাণ আনন্দ ]। এই যে [ আত্মা ] মনুষ্যে এবং ঐ যে [আত্মা] আদিত্যে, তিনি একই। যিনি ইহা জানেন, তিনি এই লোক হইতে অপসৃত হইয়া এই অন্নময় আত্মাকে প্রাপ্ত হয়েন ; এই প্রাণময় আত্মাকে প্রাপ্ত হয়েন ; এই মনোময় আত্মাকে প্রাপ্ত হয়েন ; এই বিজ্ঞানময় আত্মাকে প্রাপ্ত হয়েন ; এই আনন্দময় আত্মাকে প্রাপ্ত হয়েন। এ বিষয়েও এই শ্লোক [ উক্ত ] হইতেছে ।। ৮ ।। ইতি অষ্টম অনুবাক ।।

যতো বাচো নিবর্ত্তন্তে। অপ্রাপ্য মনসা সহ।
আনন্দং ব্রহ্মণো বিদ্বান্। ন বিভেতি কুতশ্চনেতি।
এতং হ বাব ন তপতি। কিমহং সাধু নাকরবম্। কিমহং পাপমকুরবমিতি। স য এবং বিদ্বানেতে আত্মানং স্পৃণুতে। উভে হ্যেবৈষ এতে আত্মানং স্পৃণুতে। য এবং বেদ। ইত্যুপনিষৎ ॥৯॥
ইতি নবমোঽনুবাকঃ ॥

ইতি ব্রহ্মানন্দনাম-দ্বিতীয়বল্লী।

বাচঃ মনসা সহ [ সৎ ] অপ্রাপ্য যতঃ নিবর্ত্তন্তে [ তস্য ] ব্রহ্মণঃ আনন্দম্ বিদ্বান্ কুতঃ চন ( কস্মাৎ অপি নিমিত্তাৎ ) ন বিভেতি। ইতি। কিং ( কথম্ ) অহং সাধু ( শোভনং কর্ম্ম ) ন অকরবম্ ( কৃতবান্ অস্মি ), কিম্ অহম্ পাপম্ অকরবম্ ইতি ( এতাদৃশী চিন্তা ) তম্ ( বিদ্বাংসং ) হ বাব ন তপতি ( তাপয়তি, উদ্বেজয়তি )। যঃ এবং বিদ্বান্ ( জানাতি ইতি ) সঃ এতে ( পুণ্যপাপে ) আত্মানম্ ( আত্মভাবেন ) [ দৃষ্ট্বা আত্মানম্ ] স্পৃণুতে ( প্রীণয়তি )। যঃ এবং বেদ, এষঃ এতে ( পুণ্যপাপে ) উভে হি আত্মানম্ [ দৃষ্ট্বা আত্মানম্ ] স্পৃণুতে। ইতি উপনিষৎ ॥ ৯ ॥ ইতি নবমঃ অনুবাকঃ ॥

ইতি ব্রহ্মানন্দ-বল্লী।

মনের সহিত বাক্য যাঁহাকে না পাইয়া যাঁহা হইতে ফিরিয়া আইসে, সেই ব্রহ্মের আনন্দ যিনি জানেন, তিনি কোন বস্তু হইতে ভয় প্রাপ্ত হয়েন না, ইতি। "আমি কেন সাধু কর্ম্ম করি নাই, আমি কেন পাপ কর্ম্ম করিয়াছি ?" এই [ চিন্তা ] তাঁহাকে ( অর্থাৎ জ্ঞানীকে ) সন্তপ্ত করে না। যিনি এরূপ জানেন, তিনি ইহাদিগকে ( অর্থাৎ পাপপুণ্যকে ) আত্মভাবে [ দেখিয়া ] আপনাকে পরিতৃপ্ত করেন। যিনি এরূপ জানেন, তিনি এই উভয়কে আত্মভাবে [ দেখিয়া ] আপনাকে পরিতৃপ্ত করেন। এই উপনিষৎ [ উক্ত হইল ] ॥৯॥ ইতি নবম অনুবাক ॥

ইতি ব্রহ্মানন্দ নামক দ্বিতীয় বল্লী।

## ভৃগুবল্লী-নাম-তৃতীয়বল্লী।

হরিঃ ॥ ওঁ ॥

সহনাববতু। সহ নৌ ভুনক্তু। সহ বীর্য্যং করবাবহৈ। তেজস্বি নাবধীতমস্তু। মা বিদ্বিষাবহৈ। ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥

ভৃগুর্বৈ বারুণিঃ। বরুণং পিতরমুপসসার। অধীহি ভগবো ব্রহ্মেতি। তস্মা এতৎ প্রোবাচ। অন্নং প্রাণং চক্ষুঃ শ্রোত্রং মনো বাচমিতি। তং হোবাচ।

যতো বা ইমানি ভূতানি জায়ন্তে। যেন জাতানি জীবন্তি। যৎ প্রযন্ত্যভিসংবিশন্তি। তদ্বিজিজ্ঞাসস্ব। তদ্ ব্রহ্মেতি। স তপো-হতপ্যত। স তপস্তপ্‌্ত্বা ॥ ১ ॥ ইতি প্রথমোঽনুবাকঃ ॥

হরিঃ ওঁ॥ সহ নাববতু ইত্যাদি পূর্ব্ববৎ।

বারুণিঃ ( বরুণপুত্রঃ ) ভৃগুঃ বৈ পিতরম্ বরুণম্ উপসসার ( উপগতবান্— তস্য সকাশং গতবান্ ), [ উক্তবান্ চ ] ভগবঃ ( হে ভগবন্ ), [ মাম্ ] ব্রহ্ম অধীহি ( অধ্যাপয় ) ইতি। তস্মৈ [ সঃ ] এতৎ প্রোবাচ,—অন্নং প্রাণং, চক্ষুঃ, শ্রোত্রম্, মনঃ, বাচম্ ইতি ( এতানি ব্রহ্মোপলব্ধৌ দ্বারাণি উক্ত-বান্ )। তং হ [ বরুণঃ এতৎ চ ] উবাচ,—যতঃ বৈ ইমানি ভূতানি জায়ন্তে, জাতানি যেন জীবন্তি, [ প্রলয়কালে চ ] যৎ প্রযন্তি ( প্রতিগচ্ছন্তি ), অভি-সংবিশন্তি ( প্রবিশন্তি ), তৎ বিজিজ্ঞাসস্ব ( বিশেষেণ জ্ঞাতুম ইচ্ছস্ব ) ইতি। সঃ ( ভৃগুঃ ) তপঃ অতপ্যত। সঃ তপঃ তপ্‌্ত্বা ॥ ১ ॥ ইতি প্রথমঃ অনুবাকঃ ॥

বরুণপুত্র ভৃগু পিতা বরুণের সমীপে উপস্থিত হইয়া বলিলেন, ভগবন্, আমাকে ব্রহ্ম সম্বন্ধে শিক্ষা দিন; তাঁহাকে তিনি এই বলি-লেন,—অন্ন, প্রাণ, চক্ষু, শ্রোত্র, মন, বাক্য [এই সমুদায় ব্রহ্মোপ-লব্ধির দ্বার ]। তাঁহাকে বরুণ [ আরও ] বলিলেন,—যাঁহা হইতে এই প্রাণিসমূহ জন্মে, জন্মিয়া যাঁহাতে জীবন ধারণ করে, [ এবং

অন্নং ব্রহ্মেতি ব্যজানাৎ। অন্নাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে। অন্নেন জাতানি জীবন্তি। অন্নং প্রযন্ত্যভিসংবিশন্তীতি। তদ্বিজ্ঞায়। পুনরেব বরুণং পিতরমুপসসার। অধীহি ভগবো ব্রহ্মেতি। তং হোবাচ। তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপো ব্রহ্মেতি। স তপোঽতপ্যত। স তপস্তপ্ত্বা॥ ২ ॥ ইতি দ্বিতীয়োঽনুবাকঃ॥

প্রাণো ব্রহ্মেতি ব্যজানাৎ। প্রাণাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি

অন্নম্ ব্রহ্ম ইতি ব্যজানাৎ (বিজ্ঞাতবান্)। হি (যতঃ) অন্নাৎ এব খলু ইমানি ভূতানি জায়ন্তে, জাতানি অন্নেন জীবন্তি, অন্নম্ প্রযন্তি অভিসংবিশন্তি ইতি। তৎ (অন্নম্ ব্রহ্ম ইতি) বিজ্ঞায় [সঃ] পুনঃ এব পিতরম্ বরুণম্ উপসসার; [উক্তবান্ চ] ভগবঃ, [মাম্] ব্রহ্ম অধীহি, ইতি। [সঃ] তং হ উবাচ,—তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপঃ [এব] ব্রহ্ম (ব্রহ্মসাধনম্ ইত্যর্থঃ) ইতি। সঃ তপঃ অতপ্যত। সঃ তপঃ তপ্ত্বা॥ ২ ॥ ইতি দ্বিতীয়ঃ অনুবাকঃ॥

প্রাণঃ ব্রহ্ম ইতি ব্যজানাৎ। হি প্রাণাৎ এব খলু ইমানি ভূতানি জায়ন্তে,

প্রলয়কালে] যাঁহাতে প্রতিগমন ও প্রবেশ করে, তাঁহাকে বিশেষ রূপে জানিতে চেষ্টা কর, ইতি। তিনি (অর্থাৎ ভৃগু) তপস্যা করিলেন। তিনি তপস্যা করিয়া—॥ ১ ॥ ইতি প্রথম অনুবাক॥

জানিতে পারিলেন যে অন্ন ব্রহ্ম। যেহেতু অন্ন হইতেই এই সকল প্রাণী জন্মে, জন্মিয়া অন্ন দ্বারাই জীবন ধারণ করে এবং অন্নেতেই প্রতিগমন ও প্রবেশ করে। ইহা জানিয়া তিনি পুনরায় পিতা বরুণের সমীপে গমনপূর্ব্বক বলিলেন,—"ভগবন্, আমাকে ব্রহ্ম সম্বন্ধে শিক্ষা দিন।" তিনি তাঁহাকে বলিলেন,—"তপস্যা দ্বারা ব্রহ্মকে জানিতে চেষ্টা কর। তপস্যাই ব্রহ্ম (অর্থাৎ ব্রহ্মজ্ঞানের সাধন)।" তিনি তপস্যা করিলেন। তিনি তপস্যা করিয়া—॥ ২ ॥ ইতি দ্বিতীয় অনুবাক॥

জানিতে পারিলেন যে প্রাণ ব্রহ্ম। যেহেতু প্রাণ হইতেই এই

জায়ন্তে। প্রাণেন জাতানি জীবন্তি। প্রাণং প্রযন্ত্যভিসংবিশন্তীতি। তদ্বিজ্ঞায়। পুনরেব বরুণং পিতরমুপসসার। অধীহি ভগবো ব্রহ্মেতি। তং হোবাচ। তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপো ব্রহ্মেতি। স তপোঽতপ্যত। স তপস্তপ্ত্বা॥ ৩॥ ইতি তৃতীয়োঽনুবাকঃ॥

মনো ব্রহ্মেতি ব্যজানাৎ। মনসোহ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে। মনসা জাতানি জীবন্তি। মনঃ প্রযন্ত্যভিসংবিশন্তীতি। তদ্বিজ্ঞায়। পুনরেব বরুণং পিতরমুপসসার। অধীহি ভগবো

জাতানি প্রাণেন জীবন্তি, প্রাণম্ প্রযন্তি অভিসংবিশন্তি ইতি। তৎ (প্রাণঃ ব্রহ্ম ইতি) বিজ্ঞায় পুনঃ এব পিতরম্ বরুণম্ উপসসার, [উক্তবান্ চ] ভগবঃ, [মাম্] ব্রহ্ম অধীহি ইতি। [সঃ] তং হ উবাচ,—তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপঃ [এব] ব্রহ্ম। সঃ তপঃ অতপ্যত। সঃ তপঃ তপ্ত্বা॥ ৪॥ ইতি তৃতীয়ঃ অনুবাকঃ॥

মনঃ ব্রহ্ম ইতি ব্যজানাৎ। হি মনসঃ এব খলু ইমানি ভূতানি জায়ন্তে, জাতানি মনসা জীবন্তি, মনঃ প্রযন্তি, অভিসংবিশন্তি, ইতি। তৎ (মনঃ ব্রহ্ম ইতি) বিজ্ঞায় পুনঃ এব পিতরম্ বরুণম্ উপসসার। [উক্তবান্ চ], ভগবঃ,

প্রাণিসমূহ জন্মে, জন্মিয়া প্রাণ দ্বারা জীবন ধারণ করে এবং প্রাণে প্রতিগমন ও প্রবেশ করে। তাহা জানিয়া তিনি পুনরায় পিতা বরুণের সমীপে গমনপূর্ব্বক বলিলেন—"ভগবন্, আমাকে ব্রহ্ম সম্বন্ধে শিক্ষা দিন।" তিনি তাঁহাকে বলিলেন, "তপস্যা দ্বারা ব্রহ্মকে জানিতে চেষ্টা কর। তপস্যাই ব্রহ্ম (অর্থাৎ ব্রহ্মজ্ঞানের সাধন)।" তিনি তপস্যা করিলেন। তিনি তপস্যা করিয়া— ॥৩॥ ইতি তৃতীয় অনুবাক॥

জানিতে পারিলেন যে মন ব্রহ্ম। যেহেতু মন হইতেই এই প্রাণিসমূহ জন্মে, জন্মিয়া মনে জীবন ধারণ করে এবং মনে প্রতিগমন ও প্রবেশ করে। তাহা জানিয়া তিনি পুনরায় পিতা

ব্রহ্মেতি। তং হোবাচ। তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপো ব্রহ্মেতি। স তপোঽতপ্যত। স তপস্তপ্ত্বা ॥ ৪ ॥ চতুর্থোঽনুবাকঃ ॥

বিজ্ঞানং ব্রহ্মেতি ব্যজানাৎ। বিজ্ঞানাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে। বিজ্ঞানেন জাতানি জীবন্তি। বিজ্ঞানং প্রযন্ত্যভিসংবিশন্তীতি। তদ্বিজ্ঞায়। পুনরেব বরুণং পিতরমুপসসার। অধীহি ভগবো ব্রহ্মেতি। তং হোবাচ। তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব। তপো ব্রহ্মেতি। স তপোঽতপ্যত। স তপস্তপ্ত্বা ॥ ৫ ॥ পঞ্চমোঽনুবাকঃ ॥

[ মাম্ ] ব্রহ্ম অধীহি, ইতি। [ সঃ ] তং হ উবাচ,—তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব, তপঃ ব্রহ্ম, ইতি। সঃ তপঃ অতপ্যত। সঃ তপঃ তপ্ত্বা ॥ ৪ ॥ ইতি চতুর্থঃ অনুবাকঃ ॥

বিজ্ঞানম্ ব্রহ্ম ইতি ব্যজানাৎ। হি বিজ্ঞানাৎ এব খলু ইমানি ভূতানি জায়ন্তে, জাতানি বিজ্ঞানেন জীবন্তি। বিজ্ঞানম্ প্রয়ন্তি অভিসংবিশন্তি ইতি। তৎ ( বিজ্ঞানম্ ব্রহ্ম ইতি ) বিজ্ঞায় পুনঃ এব পিতরম্ বরুণম্ উপসসার, [ উক্তবান্ চ ] ভগবঃ [ মাম্ ] ব্রহ্ম অধীহি ইতি। [ সঃ তং হ উবাচ,—তপসা ব্রহ্ম বিজিজ্ঞাসস্ব, তপঃ ব্রহ্ম, ইতি সঃ তপঃ অতপ্যত। সঃ তপঃ তপ্ত্বা ॥ ৫ ॥ ইতি পঞ্চমঃ অনুবাকঃ ॥

বরুণের সমীপে গমনপূর্ব্বক বলিলেন,—"ভগবন্, আমাকে ব্রহ্মসম্বন্ধে শিক্ষা দিন।" তিনি তাঁহাকে বলিলেন,—"তপস্যা দ্বারা ব্রহ্মকে জানিতে চেষ্টা কর, তপস্যাই ব্রহ্ম ( অর্থাৎ ব্রহ্মজ্ঞানের সাধন )।" তিনি তপস্যা করিলেন। তিনি তপস্যা করিয়া—॥৪॥ ইতি চতুর্থ অনুবাক ॥

জানিতে পারিলেন যে, বিজ্ঞান ব্রহ্ম। যেহেতু বিজ্ঞান হইতেই এই প্রাণিসমূহ জন্মে, জন্মিয়া বিজ্ঞানে জীবন ধারণ করে এবং বিজ্ঞানে প্রতিগমন ও প্রবেশ করে। তাহা জানিয়া তিনি পুনরায় পিতা বরুণের সমীপে গমন পূর্ব্বক বলিলেন,—"ভগবন্, আমাকে

আনন্দো ব্রহ্মেতি ব্যজানাৎ। আনন্দাদ্ধ্যেব খল্বিমানি ভূতানি জায়ন্তে। আনন্দেন জাতানি জীবন্তি। আনন্দং প্রযন্ত্যভিসংবিশন্তীতি। সৈষা ভার্গবী বারুণী বিদ্যা পরমে ব্যোমন্ প্রতিষ্ঠিতা। য এবং বেদ প্রতিতিষ্ঠতি। অন্নবানন্নাদো ভবতি। মহান্ ভবতি প্রজয়া পশুভির্ব্রহ্মবর্চ্চসেন। মহান্ কীর্ত্ত্যা ॥ ৬ ॥ ষষ্ঠোঽনুবাকঃ ॥

আনন্দঃ ব্রহ্ম ইতি ব্যজানাৎ। হি আনন্দাৎ এব খলু ইমানি ভূতানি জায়ন্তে, জাতানি আনন্দেন জীবন্তি, আনন্দম্ প্রযন্তি অভিসংবিশন্তি, ইতি। সা এষা ভার্গবী (ভৃগুণা বিদিতা) বারুণী (বরুণেন প্রোক্তা) বিদ্যা পরমে ব্যোমন্ (ব্যোম্নি,—হৃদয়াকাশ-গুহায়াম্) প্রতিষ্ঠিতা। যঃ এবং বেদ [সঃ ব্রহ্মণি] প্রতিতিষ্ঠতি, অন্নবান্ অন্নাদঃ (সুস্থকায়ঃ) ভবতি, [তথা] প্রজয়া (পুত্রাদিনা] পশুভিঃ (গবাশ্বাদিভিঃ), ব্রহ্মবর্চ্চসেন (ব্রহ্মতেজসা), কীর্ত্ত্যা [চ] মহান্ ভবতি ॥ ৬ ॥ ইতি ষষ্ঠঃ অনুবাকঃ ॥

ব্রহ্মসম্বন্ধে শিক্ষা দিন।" তিনি তাঁহাকে বলিলেন,—"তপস্যা দ্বারা ব্রহ্মকে জানিতে চেষ্টা কর, তপস্যাই ব্রহ্ম (অর্থাৎ ব্রহ্মজ্ঞানের সাধন)।" তিনি তপস্যা করিলেন। তিনি তপস্যা করিয়া—॥ ৫ ॥ ইতি পঞ্চম অনুবাক ॥

জানিতে পারিলেন যে আনন্দ ব্রহ্ম। যে হেতু আনন্দ হইতেই এই প্রাণিসমূহ জন্মে, জন্মিয়া আনন্দে জীবন ধারণ করে এবং আনন্দে প্রতিগমন ও প্রবেশ করে। এই ভার্গবী বারুণী (অর্থাৎ ভৃগুকর্ত্তৃক বিদিত এবং বরুণকর্ত্তৃক উক্ত) বিদ্যা উচ্চতম [হৃদয়রূপ] আকাশে প্রতিষ্ঠিত। যিনি এরূপ জানেন, তিনি [ব্রহ্মে] প্রতিষ্ঠিত হয়েন, অন্নবান্ এবং অন্নভোক্তা (অর্থাৎ সুস্থকায়) হয়েন, এবং পুত্রাদি, পশু, ব্রহ্মতেজ ও কীর্ত্তি বিষয়ে মহান্ হয়েন ॥ ৬ ॥ ইতি ষষ্ঠ অনুবাক ॥

অন্নং ন নিন্দ্যাৎ। তৎব্রতম্। প্রাণো বা অন্নম্। শরীরমন্নাদম্। প্রাণে শরীরং প্রতিষ্ঠিতম্। শরীরে প্রাণঃ প্রতিষ্ঠিতঃ। তদেতদন্নমন্নে প্রতিষ্ঠিতম্। স য এতদন্নমন্নে প্রতিষ্ঠিতং বেদ প্রতিতিষ্ঠতি। অন্নবানন্নাদো ভবতি। মহান্ ভবতি প্রজয়া পশুভির্ব্রহ্মবর্চসেন। মহান্ কীর্ত্ত্যা ॥ ৭ ॥ ইতি সপ্তমোঽনুবাকঃ ॥

অন্নং ন পরিচক্ষীত। তদ্ ব্রতম্। আপো বা অন্নম্। জ্যোতিরন্নাদম্। অপ্সু জ্যোতিঃ প্রতিষ্ঠিতম্। জ্যোতিষ্যাপঃ প্রতিষ্ঠিতাঃ। তদেতদন্নমন্নে প্রতিষ্ঠিতম্। স য এতদন্নমন্নে প্রতিষ্ঠিতং বেদ প্রতি-

অন্নং ন নিন্দ্যাৎ। তৎ ব্রতম্। প্রাণঃ বৈ অন্নম্। শরীরম্ অন্নাদম্। প্রাণে শরীরম্ প্রতিষ্ঠিতম্। শরীরে প্রাণঃ প্রতিষ্ঠিতঃ। তৎ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্। যঃ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্ বেদ, সঃ [ ব্রহ্মণি ] প্রতিতিষ্ঠতি, অন্নবান্ অন্নাদঃ ভবতি। প্রজয়া পশুভিঃ, ব্রহ্মবর্চসেন, কীর্ত্ত্যা চ মহান্ ভবতি ॥ ৭ ॥ ইতি সপ্তমঃ অনুবাকঃ ॥

অন্নং ন পরিচক্ষীত ( পরিহরেৎ )। তৎ ব্রতম্। আপঃ বৈ অন্নম্। জ্যোতিঃ অন্নাদম্। অপ্সু জ্যোতিঃ প্রতিষ্ঠিতম্। জ্যোতিষি আপঃ প্রতিষ্ঠিতাঃ। তৎ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্। যঃ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্ বেদ, সঃ

অন্নের নিন্দা করিবে না। তাহা ব্রত। প্রাণ অন্ন। শরীর অন্ন-ভোক্তা। প্রাণে শরীর প্রতিষ্ঠিত। শরীরে প্রাণ প্রতিষ্ঠিত। এই অন্ন অন্নে প্রতিষ্ঠিত। যিনি এই অন্নকে অন্নে প্রতিষ্ঠিত বলিয়া জানেন, তিনি [ ব্রহ্মে ] প্রতিষ্ঠিত হয়েন, অন্নবান্ ও অন্ন-ভোক্তা এবং পুত্রাদি, পশু, ব্রহ্মতেজ ও কীর্ত্তি বিষয়ে মহান্ হয়েন ॥ ৭ ॥ ইতি সপ্তম অনুবাক ॥

অন্নকে পরিত্যাগ করিবে না। তাহা ব্রত। জল অন্ন। জ্যোতিঃ অন্নভোক্তা। জলে জ্যোতিঃ প্রতিষ্ঠিত। জ্যোতিতে জল প্রতিষ্ঠিত। এই অন্ন অন্নে প্রতিষ্ঠিত। যিনি এই অন্নকে

তিষ্ঠতি। অন্নবানন্নাদো ভবতি। মহান্ ভবতি প্রজয়া পশুভির্ব্রহ্মবর্চ্চসেন। মহান্ কীর্ত্ত্যা ॥ ৮ ॥ ইতি অষ্টমোঽনুবাকঃ ॥

অন্নং বহু কুর্ব্বীত। তদ্‌ব্রতম্। পৃথিবী বা অন্নম্। আকাশোঽন্নাদঃ। পৃথিব্যামাকাশঃ প্রতিষ্ঠিতঃ। আকাশে পৃথিবী প্রতিষ্ঠিতা। তদেতদন্নমন্নে প্রতিষ্ঠিতম্। স য এতদন্নমন্নে প্রতিষ্ঠিতং বেদ প্রতিতিষ্ঠতি। অন্নবানন্নাদো ভবতি। মহান্ ভবতি প্রজয়া পশুভির্ব্রহ্মবর্চ্চসেন। মহান্ কীর্ত্ত্যা ॥ ৯ ॥ ইতি নবমোঽনুবাকঃ ॥

ন কঞ্চন বসতৌ প্রত্যাচক্ষীত। তদ্ ব্রতম্। তস্মাদ্ যয়া কয়া চ

[ ব্রহ্মণি ] প্রতিতিষ্ঠতি, অন্নবান্ অন্নাদঃ ভবতি, প্রজয়া, পশুভিঃ, ব্রহ্মবর্চ্চসেন, কীর্ত্ত্যা [ চ ] মহান্ ভবতি ॥ ৮ ॥ ইতি অষ্টমঃ অনুবাকঃ ॥

বহু অন্নং কুর্ব্বীত ( অর্জ্জয়েৎ )। তৎ ব্রতম্। পৃথিবী বৈ অন্নম্। আকাশঃ অন্নাদঃ। পৃথিব্যাম্ আকাশঃ প্রতিষ্ঠিতঃ। আকাশে পৃথিবী প্রতিষ্ঠিতা। তৎ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্। যঃ এতৎ অন্নম্ অন্নে প্রতিষ্ঠিতম্ বেদ, সঃ [ ব্রহ্মণি ] প্রতিতিষ্ঠতি, অন্নবান্ অন্নাদঃ ভবতি। প্রজয়া, পশুভিঃ, ব্রহ্মবর্চ্চসেন, কীর্ত্ত্যা [ চ ] মহান্ ভবতি ॥ ৯ ॥ ইতি নবমঃ অনুবাকঃ ॥

বসতৌ ( বসতিনিমিত্তম্ আগতং ) কং চন ন প্রত্যাচক্ষীত ( নিবারয়েৎ

অন্নে প্রতিষ্ঠিত বলিয়া জানেন, তিনি [ ব্রহ্মে ] প্রতিষ্ঠিত হয়েন, অন্নবান্ ও অন্নভোক্তা এবং পুত্রাদি, পশু, ব্রহ্মতেজ ও কীর্ত্তি বিষয়ে মহান্ হয়েন ॥ ৮ ॥ ইতি অষ্টম অনুবাক ॥

বহু অন্ন [ অর্জ্জন ] করিবে। তাহা ব্রত। পৃথিবী অন্ন। আকাশ অন্নভোক্তা। আকাশে পৃথিবী প্রতিষ্ঠিত। এই অন্ন অন্নে প্রতিষ্ঠিত। যিনি এই অন্নকে অন্নে প্রতিষ্ঠিত বলিয়া জানেন, তিনি [ ব্রহ্মে ] প্রতিষ্ঠিত হয়েন, অন্নবান্ ও অন্নভোক্তা এবং পুত্রাদি পশু, ব্রহ্মতেজ ও কীর্ত্তিবিষয়ে মহান্ হয়েন ॥ ৯ ॥ ইতি নবম অনুবাক ॥

বিধয়া বহ্বন্নং প্রাপ্নুয়াৎ। অরাধ্যস্মা অন্নমিত্যাচক্ষতে। এতদ্ বৈ মুখতোঽন্নং রাদ্ধম্। মুখতোঽস্মা অন্নং রাধ্যতে। এতদ্ বৈ মধ্যতোঽন্নং রাদ্ধম্। মধ্যতোঽস্মা অন্নং রাধ্যতে। এতদ্ বা অন্ততোঽন্নং রাদ্ধম্। অন্ততোঽস্মা অন্নং রাধ্যতে। য এবং বেদ। ক্ষেম ইতি বাচি। যোগক্ষেম ইতি প্রাণাপানয়োঃ। কর্ম্মেতি হস্তয়োঃ। গতিরিতি পাদয়োঃ। বিমুক্তিরিতি পায়ৌ। ইতি মানুষীঃ সমাজ্ঞাঃ। অথ দৈবীঃ। তৃপ্তিরিতি বৃষ্টৌ। বলমিতি বিদ্যুতি। যশ ইতি পশুষু। জ্যোতিরিতি নক্ষত্রেষু। প্রজাতি-রমৃতমানন্দ ইত্যুপস্থে। সর্ব্বমিত্যাকাশে। তৎ প্রতিষ্ঠেত্যুপাসীত।

তৎ ব্রতম্। তস্মাৎ যয়া কয়া চ বিধয়া বহু অন্নম্ প্রাপ্নুয়াৎ (অন্নসংগ্রহং কুর্য্যাৎ)। [সাধুগৃহস্থাঃ] অস্মৈ (অভ্যাগতায় "[বয়ম্] অন্নম্ অরাধি" (অস্মাভিঃ অন্নম্ প্রস্তুতম্) ইতি আচক্ষতে (কথয়ন্তি)। [যেন] এতৎ বৈ অন্নম্ মুখতঃ (মুখ্যেন উপচারেণ) রাদ্ধম্ (নিবেদিতম্), অস্মৈ অন্নম্ মুখতঃ (মুখ্যেন উপচারেণ) রাধ্যতে (রাধ্যতি, উপতিষ্ঠতে)। [যেন] এতৎ বৈ অন্নম্ মধ্যতঃ (মধ্যমেন উপচারেণ) রাদ্ধম্, অস্মৈ অন্নম্ মধ্যতঃ রাধ্যতে। [যেন চ] এতৎ বৈ অন্নম্ অন্ততঃ (জঘন্যেন উপচারেণ, অবজ্ঞয়া ইত্যর্থঃ) রাদ্ধম্, অস্মৈ অন্নম্ অন্ততঃ রাধ্যতে। যঃ এবং বেদ [সঃ বক্ষ্যমাণ-প্রকারেণ ব্রহ্ম উপাসতে]। বাচি ক্ষেমঃ (প্রাপ্তরক্ষণম্,—ক্ষেমরূপেণ প্রতিষ্ঠিতম্)ইতি।

বাসের জন্য [আগত] কাহাকেও ফিরাইয়া দিবে না। তাহা ব্রত। সেইজন্য যে কোন প্রকারে হউক, বহু অন্ন সংগ্রহ করিবে। [সাধু গৃহস্থগণ] তাঁহাকে (অর্থাৎ অভ্যাগত ব্যক্তিকে) বলেন, —"আমরা অন্ন প্রস্তুত করিয়াছি"। যিনি শ্রেষ্ঠরূপে (অর্থাৎ শ্রেষ্ঠ উপচারের সহিত) এই অন্ন নিবেদন করেন, তাঁহার নিকট অন্ন শ্রেষ্ঠরূপে উপস্থিত হয়েন। যিনি মধ্যমরূপে (অর্থাৎ মধ্যম উপচারের সহিত) এই অন্ন নিবেদন করেন, তাঁহার নিকট অন্ন মধ্যমরূপে

প্রতিষ্ঠাবান্ ভবতি। তন্মহ ইত্যুপাসীত। মহান্ ভবতি। তন্মন ইত্যুপাসীত। মানবান্ ভবতি। তন্নম ইত্যুপাসীত। নম্যন্তেঽস্মৈ কামাঃ। তদ্ ব্রহ্মেত্যুপাসীত। ব্রহ্মবান্ ভবতি। তদ্ ব্রহ্মণঃ

প্রাণ-অপানয়োঃ যোগক্ষেমঃ (অপ্রাপ্তস্য প্রাপ্তিঃ, প্রাপ্তরক্ষণং চ) ইতি। হস্তয়োঃ কর্ম্ম ইতি। পাদয়োঃ গতিঃ ইতি। পায়ৌ (মলদ্বারে) বিমুক্তিঃ (নির্গমনম্) ইতি। ইতি [ব্রহ্মণঃ] মানুষীঃ (মনুষ্যসম্বন্ধিনাঃ) সমাজ্ঞাঃ (বিজ্ঞানানি, উপাসনানি)। অথ দৈবীঃ (দেবসম্বন্ধিন্যঃ) [সমাজ্ঞাঃ উচ্যন্তে]। বৃষ্টৌ তৃপ্তিঃ ইতি। বিদ্যুতি বলম্ ইতি। পশুষু যশঃ ইতি। নক্ষত্রেষু জ্যোতিঃ ইতি। উপস্থে (জননেন্দ্রিয়ে) প্রজাতিঃ (সন্তানোৎপত্তিঃ), অমৃতম্ (অমৃতত্ব-প্রাপ্তিঃ) [তথা] আনন্দঃ ইতি। আকাশে সর্ব্বম্ ইতি। [যঃ কশ্চিৎ] তৎ (ব্রহ্ম) প্রতিষ্ঠা ইতি উপাসীত, [সঃ] প্রতিষ্ঠাবান্ ভবতি। [যঃ কশ্চিৎ] তৎ মহঃ (মহত্ত্বম্) ইতি উপাসীত, [সঃ] মহান্ ভবতি। [যঃ কশ্চিৎ] তৎ

উপস্থিত হয়েন। যিনি এই অন্ন নীচভাবে (অর্থাৎ) অবজ্ঞার সহিত) নিবেদন করেন, তাঁহার নিকট অন্ন নীচভাবে উপস্থিত হয়েন। যিনি এরূপ জানেন [তিনি পশ্চাদুক্ত প্রকারে ব্রহ্মের উপাসনা করেন,—] বাক্যে ক্ষেম (অর্থাৎ প্রাপ্তরক্ষণ) [রূপে] (অর্থাৎ ব্রহ্ম বাক্যে ক্ষেমরূপে প্রতিষ্ঠিত, এই ভাবে উপাস্য)। প্রাণ অপানে যোগক্ষেম (অর্থাৎ অপ্রাপ্তবস্তুর প্রাপ্তি ও প্রাপ্ত-বস্তুর রক্ষণ) রূপে। হস্তদ্বয়ে কর্ম্মরূপে। পাদদ্বয়ে গতিরূপে। মলদ্বারে নির্গমনরূপে। এই হইল [ব্রহ্মের] মনুষ্যসম্বন্ধীয় জ্ঞান (বা উপাসনা)। তৎপর দেবতা সম্বন্ধীয় [জ্ঞান উক্ত হইতেছে।] বৃষ্টিতে তৃপ্তিরূপে। বিদ্যুতে বলরূপে। পশুতে যশোরূপে। নক্ষত্রে জ্যোতিঃস্বরূপে। জননেন্দ্রিয়ে সন্তানোৎপত্তি, অমরত্ব ও আনন্দ-রূপে। আকাশে সর্ব্বরূপে। যে ব্রহ্মকে প্রতিষ্ঠারূপে উপাসনা করে, সে প্রতিষ্ঠাবান্ হয়। যে তাঁহাকে মহত্ত্বরূপে উপাসনা করে,

পরিমর ইত্যুপাসীত। পর্য্যেণং ম্রিয়ন্তে দ্বিষন্তঃ সপত্নাঃ। পরি য়েঽপ্রিয়া ভ্রাতৃব্যাঃ। স যশ্চায়ং পুরুষে। যশ্চাসাবাদিত্যে। স একঃ। স য এবংবিৎ। অস্মাল্লোকাৎ প্রেত্য। এতমন্নময়মাত্মান

মনঃ (মননম্) ইতি উপাসীত, [সঃ] মানবান্ (মনন-সমর্থঃ) ভবতি। [যঃ কশ্চিৎ] তৎ নমঃ (নমনম্) ইতি উপাসীত, অস্মৈ কামাঃ (ভোগ্যবিষয়াঃ) নম্যন্তে। [যঃ কশ্চিৎ] তৎ ব্রহ্ম ইতি উপাসীত, [সঃ] ব্রহ্মবান্ ভবতি। [যঃ কশ্চিৎ] তৎ ব্রহ্মণঃ পরিমরঃ (আকাশঃ ইত্যর্থঃ) * ইতি উপাসীত। [এনম্ উপাসকং] দ্বিষন্তঃ (দ্বেষকারিণঃ) সপত্নাঃ (শত্রবঃ) পরি (সমন্তাৎ) ম্রিয়ন্তে। [তস্য] যে অপ্রিয়াঃ ভ্রাতৃব্যাঃ (প্রতিদ্বন্দিনঃ) [তে অপি] পরি-ম্রিয়ন্তে। সঃ যঃ চ অয়ম্ [আত্মা] পুরুষে, যঃ চ অসৌ [আত্মা] আদিত্যে,

সে মহান্ হয়। যে তাঁহাকে মননরূপে উপাসনা করে, সে মনন-সমর্থ হয়। যে তাঁহাকে নমনরূপে উপাসনা করে, তাঁহার নিকট ভোগ্যবিষয় সমূহ নত হয়। যে তাঁহাকে ব্রহ্মরূপে উপাসনা করে, সে ব্রহ্মবান্ হয়। যে তাঁহাকে ব্রহ্মের পরিমর (অর্থাৎ) আকাশ† রূপে উপাসনা করে, তাহার দ্বেষকারী শত্রুগণ চারিদিকে মরিয়া যায়। যাহারা তাহার অপ্রিয় প্রতিদ্বন্দ্বী [তাহারাও] মরিয়া যায়। এই যে [আত্মা] মনুষ্যে এবং ঐ যে [আত্মা] আদিত্যে, তিনি একই। যিনি ইহা জানেন, তিনি এই অন্নময় আত্মাকে প্রাপ্ত

---

* "ব্রহ্মণঃ পরিমরঃ পরিম্রিয়ন্তেঽস্মিন্ পঞ্চ দেবতাঃ বিদ্যুদ্ বৃষ্টিশ্চন্দ্রমা আদিত্যোঽগ্নিরিত্যেতাঃ। অতো বায়ুঃ পরিমরঃ শ্রুত্যন্তরপ্রসিদ্ধেঃ। স এষ এবায়ং বায়ুরাকাশেনানন্য ইত্যাকাশো ব্রহ্মণঃ পরিমরঃ"-ইতি ভাষ্যম্।

† "ব্রহ্মের পরিমর" অর্থ—যাহাতে বিদ্যুৎ, বৃষ্টি, চন্দ্রমা, আদিত্য ও অগ্নি এই পঞ্চ দেবতার মৃত্যু অর্থাৎ লয় হয়। অতএব বায়ুই পরিমর; কারণ অন্য এক শ্রুতিতে তাহাই বলা হইয়াছে। এই বায়ু আকাশের সহিত অভিন্ন, অতএব আকাশ ব্রহ্মের পরিমর, ইতি ভাষ্যার্থ।

মুপসংক্রম্য। এতং প্রাণময়মাত্মানমুপসংক্রম্য। এতং মনোময়মাত্মানমুপসংক্রম্য। এতং বিজ্ঞানময়মাত্মানমুপসংক্রম্য। এতমানন্দময়মাত্মানমুপসংক্রম্য। ইমাঁল্লোকান্ কামান্নী কামরূপ্যনুসঞ্চরন্। এতৎ সাম গায়ন্নাস্তে। হাবু হাবু হাবু। অহমন্নমহমন্নমহমন্নম্। অহমন্নাদোঽহমন্নাদোঽহমন্নাদঃ। অহং শ্লোককৃদহং শ্লোককৃদহং-শ্লোককৃৎ। অহমস্মি প্রথমজা ঋতাস্য। পূর্ব্বং দেবেভ্যোঽমৃতস্য

সঃ একঃ। যঃ এবংবিৎ সঃ অস্মাৎ লোকাৎ প্রেত্য এতম্ অন্নময়ম্ আত্মানম্ উপসংক্রম্য, এতম্ প্রাণময়ম্ আত্মানম্ উপসংক্রম্য, এতম্ মনোময়ম্ আত্মানম্ উপসংক্রম্য, এতম্ বিজ্ঞানময়ম্ আত্মানম্ উপসংক্রম্য, এতম্ আনন্দময়ম্ আত্মানম্ উপসংক্রম্য কামান্নী (কামতঃ অন্নম্ অস্য ইতি) কামরূপী (কামতঃ রূপাণি অস্য ইতি) [সন্] ইমান্ লোকান্ অনুসঞ্চরন্ (অনুভবন্) এতৎ সাম গায়ন্ আস্তে,—"হাবু হাবু হাবু (অহো,-ইতি অত্যন্ত বিস্ময়-খ্যাপনার্থঃ) অহম্ অন্নম্, অহম্ অন্নম্, অহম্ অন্নম্। অহম্ অন্নাদঃ, অহম্ অন্নাদঃ, অহম্ অন্নাদঃ। অহং শ্লোককৃৎ, অহং শ্লোককৃৎ, অহং শ্লোককৃৎ (*ত্রিরুক্তিঃ বিস্ময়-খ্যাপনার্থা*)। অহং ঋতস্য (সত্যস্য, মূর্ত্তামূর্ত্তস্য অস্য জগতঃ) প্রথমজঃ (হিরণ্যগর্ভঃ) অস্মি। দেবেভ্যঃ পূর্ব্বম্ [অহম্] অমৃতস্য

*হইয়া, এই প্রাণময় আত্মাকে প্রাপ্ত হইয়া, এই মনোময় আত্মাকে প্রাপ্ত হইয়া, এই বিজ্ঞানময় আত্মাকে প্রাপ্ত হইয়া, এই আনন্দময়* আত্মাকে প্রাপ্ত হইয়া ইচ্ছানুরূপ অন্নবান্ এবং ইচ্ছানুরূপ রূপবান্ হইয়া (অর্থাৎ যে-যে রূপ পাইতে ইচ্ছা, সেই-সেই রূপ পাইয়া), এই সকল লোক উপভোগ করিয়া এই সাম গাহিতে থাকেন,—"অহো, আমি অন্ন, আমি অন্ন, আমি অন্ন। আমি অন্নভোক্তা, আমি অন্নভোক্তা, আমি অন্নভোক্তা। আমি শ্লোক-রচয়িতা, আমি শ্লোক-রচয়িতা, আমি শ্লোক-রচয়িতা (ত্রিরুক্তি বিস্ময় বুঝাইতেছে)। আমি সত্যের (অর্থাৎ এই মূর্ত্তামূর্ত্ত জগতের) প্রথমজ (অর্থাৎ হিরণ্যগর্ভ)। আমি দেবতাদিগের পূর্ব্বে [সর্ব্ব-

নাভায়ি। যো মা দদাতি স ইদেব মাবাঃ। অহমন্নমন্নমদন্তমদ্মি। অহং বিশ্বং ভুবনমভ্যভবাম্। সুবর্ন জ্যোতীঃ। য এবং বেদ। ইত্যুপনিষৎ ॥ ১০ ॥ ইতি দশমোঽনুবাকঃ ॥

সহনাববতু ইত্যাদিঃ ॥ ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ॥

ইতি ভৃগুবল্লী-নাম-তৃতীয়বল্লী।

ইতি তৈত্তিরীয়োপনিষৎ সম্পূর্ণা।

(সর্ব্বপ্রাণিনাম্ অমৃতত্বস্য।) নাভায়ি (নাভিঃ কেন্দ্রং কারণম্ ইতি যাবৎ আসম্)। যঃ মা (অন্নম্) দদাতি সঃ ইৎ এব মাবাঃ (মাম্ অবতি, রক্ষতি, ইতি)। অহম অন্নম অদন্তম্ (অন্নার্থিভ্যঃ অন্নম্ অদত্বা স্বয়ম্ ভক্ষয়ন্তম্) পুরুষম্) অদ্মি। সুবঃ ন জ্যোতিঃ (স্থবরাদিত্যঃ নকার উপমার্থঃ,—আদিত্যঃ ইব জ্যোতিঃ) অহম্ বিশ্বম্ (সমস্তম) ভুবনম্ অভ্যভবাম্ (অভিভবামি,—উপসংহরামি)। যঃ এবং বেদ (সঃ যথোক্তম্ ফলম্ আপ্নোতি) ইতি উপনিষৎ ॥ ১০ ॥ ইতি দশমঃ অনুবাকঃ ॥

ইতি ভৃগুবল্লী।

ইতি 'শঙ্করক্বপা'-নাম-তৈত্তিরীয়োপনিষৎ-টীকা সম্পূর্ণা।

প্রাণীর] অমরত্বের নাভি (অর্থাৎ কারণ) ছিলাম। [অন্নার্থীকে অন্ন না দিয়া স্বয়ং] যে অন্ন ভোজন করে, আমি তাহাকে ভোজন করি। আদিত্যের ন্যায় জ্যোতির্যুক্ত আমি সমস্ত ভুবনকে উপসংহার করি। যিনি ইহা জানেন [তিনি যথোক্ত ফল প্রাপ্ত হয়েন]। এই উপনিষৎ ॥ ১০ ॥ ইতি দশম অনুবাক ॥

ইতি ভৃগুবল্লী নামক তৃতীয় বল্লী।

তৈত্তিরীয় উপনিষদের 'প্রবোধক' নামক বঙ্গানুবাদ সমাপ্ত।

# ঐতরেয়োপনিষৎ।

(ঋগ্বেদীয়া)

## প্রথমোঽধ্যায়ঃ।

ওঁ পরমাত্মনে নমঃ। হরিঃ ওঁ।

আত্মা বা ইদমেক এবাগ্র আসীৎ। নান্যৎ কিঞ্চন মিষৎ। স ঈক্ষত লোকান্ নু সৃজা ইতি ॥ ১ ॥

স ইমাঁল্লোকানসৃজত। অম্ভো মরীচীর্মরমাপোঽদোঽম্ভঃ পরেণ দিবং দ্যৌঃ প্রতিষ্ঠাঽন্তরিক্ষং মরীচয়ঃ। পৃথিবী মরো যা অধস্তাৎ তা আপঃ ॥ ২ ॥

বৈ ইদং (জগৎ) অগ্রে একঃ আত্মা এব আসীৎ। অন্যৎ কিং চন মিষৎ (নিমেষক্রিয়াবৎ) [অপি] ন [আসীৎ]। সঃ ঈক্ষত (ঐক্ষত, আলোচিতবান্) "লোকান্ নু (প্রশ্নে) সৃজৈ (সৃজেয়)?" ইতি ॥ ১ ॥

[এবমালোচ্য] সঃ ইমান্ লোকান্ অসৃজত (সৃষ্টবান্),—অম্ভঃ, মরীচীঃ, মরম্, আপঃ [ইতি]। অদঃ (তৎ) অম্ভঃ (আপঃ ভরতি ইতি) পরেণ দিবং (দ্যুলোকাৎ পরস্তাৎ), [সঃ অম্ভঃ-শব্দ-বাচ্যঃ লোকঃ এব] দ্যৌঃ প্রতিষ্ঠা (অম্ভসঃ লোকস্য আশ্রয়ঃ দ্যুলোকঃ)। ("দ্যুলোকাৎ পরস্তাৎ

এই জগৎ পূর্ব্বে এক আত্মামাত্র ছিল। নিমেষক্রিয়াযুক্ত অপর কিছুও ছিল না। তিনি ভাবিলেন, "আমি কি লোক সকল সৃষ্টি করিব? ॥ ১ ॥

[এরূপ আলোচনা করিয়া] তিনি এই লোক সকল সৃষ্টি করিলেন,—অম্ভঃ, মরীচি, মর ও অপ্। সেই অম্ভঃ (অর্থাৎ যাহা জলকে ধারণ করিতেছে তাহা) দ্যুলোকের উপরে, [সেই অম্ভঃ-শব্দ-

স ঈক্ষতেমে নু লোকা লোকপালান্নু সৃজা ইতি। সোঽদ্ভ্য এব পুরুষং সমুদ্ধৃত্যামূর্চ্ছয়ৎ ॥ ৩ ॥

*তমভ্যতপত্তস্যাঽভিতপ্তস্য মুখং নিরভিদ্যত যথাণ্ডম্। মুখা-

যে মহরাদয়ো লোকা যশ্চ তস্যান্তসো লোকস্যাশ্রয়ো দ্যুলোকস্তে সর্ব্বে অম্ভঃ-শব্দেনোচ্যন্তে"—ইতি আনন্দজ্ঞানঃ)। অন্তরিক্ষং [যৎ তৎ] মরীচয়ঃ। ("একোঽপ্যনেকস্থানভেদত্বাদ্বহুবচনভাক্, মরীচিভির্ব্বা রশ্মিভিঃ সম্বন্ধাৎ"—ইতি ভাষ্যকারঃ)। পৃথিবী মরঃ (ম্রিয়ন্তে অস্মিন্ ভূতানি ইতি)। যাঃ [পৃথিব্যাঃ] অধস্তাৎ [তাঃ] আপঃ [উচ্যন্তে] ॥ ২ ॥

সঃ ঈক্ষত, "ইমে নু [যে] লোকাঃ [ময়া সৃষ্টাঃ, এতেষাং রক্ষণার্থং] লোকপালান্ নু সৃজৈ ?" ইতি। [এবমালোচ্য] সঃ অদ্ভ্যঃ এব পুরুষম্ (পুরুষোপাদানম্ ইত্যর্থঃ) সমুদ্ধৃত্য (সমুপাদায়) অমূর্চ্ছয়ৎ (সম্পিণ্ডিত-বান্) ॥ ৩ ॥

সঃ তম্ (পুরুষম্) [উদ্দিশ্য] অভ্যতপৎ (অভিধ্যানং কৃতবান্)। তস্য অভিতপ্তস্য [পিণ্ডস্য] মুখং নিরভিদ্যত (অজায়ত), যথা [পক্ষিণঃ] অণ্ডং

বাচ্য লোকই] প্রতিষ্ঠারূপ দ্যুলোক *। [যাহা] অন্তরীক্ষ [তাহাই] মরীচি। পৃথিবীই মর (অর্থাৎ যাহাতে জীব মরে)। যাহা পৃথিবীর নিম্নে তাহাই অপ্ ॥ ২ ॥

তিনি ভাবিলেন, এই যে লোক সকল [আমি সৃষ্টি করিয়াছি, এই সমুদায়ের রক্ষণার্থ] লোকপাল সৃষ্টি করিব কি ? [এরূপ আলোচনা করিয়া] তিনি জল হইতে এক পুরুষ (অর্থাৎ পুরু-ষের উপাদান) গ্রহণ করিয়া গঠন করিলেন ॥ ৩ ॥

তিনি সেই [পুরুষ] সম্বন্ধে চিন্তা করিলেন, চিন্তা করাতে তাহার মুখ ফুটিয়া বাহির হইল, [যেমন পক্ষির] ডিম্ব [ফুটে]।

* শাঙ্কর ভাষ্যের টীকাকার মহাত্মা আনন্দগিরি বলেন, "দ্যুলোকের উপরে যে মহঃ প্রভৃতি লোক আছে, এবং সেই অম্ভোলোকের আশ্রয় যে দ্যুলোক, সে সমুদায়ই অম্ভঃশব্দবাচ্য।"

ঘাগ্ বাচোঽগ্নির্নাসিকে নিরভিদ্যেতাং নাসিকাভ্যাং প্রাণঃ প্রাণাদ্বায়ুরক্ষিণী নিরভিদ্যেতামক্ষিভ্যাং চক্ষুশ্চক্ষুষ আদিত্যঃ কর্ণৌ নিরভিদ্যেতাং কর্ণাভ্যাং শ্রোত্রং শ্রোত্রাদ্দিশস্ত্বঙ্ নিরভিদ্যত ত্বচো লোমানি লোমভ্য ওষধিবনস্পতয়ো হৃদয়ং নিরভিদ্যত হৃদয়ান্মনো মনসশ্চন্দ্রমা নাভির্নিরভিদ্যত নাভ্যা অপানোঽপানান্মৃত্যুঃ শিশ্নং নিরভিদ্যত শিশ্নাদ্রেতো রেতস আপঃ ॥ ৪ ॥ ইতি প্রথমখণ্ডঃ ॥১॥

[ নিরভিদ্যতে ]। মুখাৎ বাক্ [ অজায়ত ], বাচঃ অগ্নিঃ [ অজায়ত ]। নাসিকে (নাসারন্ধ্রে) নিরভিদ্যেতাম্। নাসিকাভ্যাম্ প্রাণঃ, প্রাণাৎ বায়ুঃ। অক্ষিণী নিরভিদ্যেতাম্। অক্ষিভ্যাম্ চক্ষুঃ, চক্ষুষঃ আদিত্যঃ। কর্ণৌ নিরভিদ্যেতাম্। কর্ণাভ্যাং শ্রোত্রং, শ্রোত্রাৎ দিশঃ। ত্বক্ নিরভিদ্যত। ত্বচঃ লোমানি, লোমভ্যঃ ওষধি-বনস্পতয়ঃ। হৃদয়ং নিরভিদ্যত (হৃদয়াৎ মনঃ, মনসঃ চন্দ্রমাঃ। নাভিঃ নিরভিদ্যত। নাভ্যাঃ অপানঃ অপানাৎ মৃত্যুঃ। শিশ্নং (জননেন্দ্রিয়ঃ) নিরভিদ্যত। শিশ্নাৎ রেতঃ, রেতসঃ আপঃ ॥ ৪ ॥ ইতি প্রথমঃ খণ্ডঃ ॥ ১ ॥

মুখ হইতে বাক্য [ বাহির হইল ]; বাক্য হইতে অগ্নি [ বাহির হইলেন ]। নাসারন্ধ্রদ্বয় বাহির হইল; নাসা হইতে প্রাণ, প্রাণ হইতে বায়ু [ বাহির হইলেন ]। অক্ষিদ্বয় বাহির হইল; অক্ষিদ্বয় হইতে চক্ষু এবং চক্ষু হইতে আদিত্য [ বাহির হইলেন ]। কর্ণদ্বয় বাহির হইল; কর্ণদ্বয় হইতে শ্রবণেন্দ্রিয় এবং শ্রবণেন্দ্রিয় হইতে দিক্ সকল [ বাহির হইল ]। ত্বক্ বাহির হইল; ত্বক্ হইতে লোম এবং লোম হইতে ওষধি ও বনস্পতি [বাহির হইল]। হৃদয় বাহির হইল; হৃদয় হইতে মন এবং মন হইতে চন্দ্রমা [ বাহির হইলেন ]। নাভি বাহির হইল; নাভি হইতে অপান বায়ু এবং অপান বায়ু হইতে মৃত্যু [ বাহির হইলেন ]। জননেন্দ্রিয় বাহির হইল; জননেন্দ্রিয় হইতে রেত, এবং রেত হইতে জল [ বাহির হইল ] ॥ ৪ ॥ ইতি প্রথম খণ্ড ॥ ১ ॥

তা এতা দেবতাঃ সৃষ্টা অস্মিন্মহত্যর্ণবে প্রাপতংস্তমশনায়াপিপাসাভ্যামন্ববার্জৎ। তা এনমব্রুবন্নায়তনং নঃ প্রজানীহি যস্মিন্ প্রতিষ্ঠিতা অন্নমদামেতি॥ ১॥

তাভ্যো গামানয়ত্তা অব্রুবন্ ন বৈ নোঽয়মলমিতি। তাভ্যোঽশ্বমানয়ত্তা অব্রুবন্ ন বৈ নোঽয়মলমিতি॥ ২॥

তাঃ এতাঃ দেবতাঃ সৃষ্টাঃ [ সত্যঃ ] অস্মিন্ মহতি অর্ণবে ( সংসারাখ্যে ) প্রাপতন্ ( পতিতবত্যঃ )। [ ঈশ্বরঃ ] তম্ ( প্রথমোৎপাদিতম্ পুরুষম্ ) অশনা-পিপাসাভ্যাম্ অন্ববার্জৎ ( অনুগমিতবান্, সংযোজিতবান্, ইত্যর্থঃ )। তাঃ [ দেবতাঃ ] এনম্ ( ঈশ্বরম্ ) অব্রুবন্, নঃ ( অস্মভ্যং ) [ তৎ ] আয়তনম্ ( আশ্রয়ম্ ) প্রজানীহি ( বিধৎস্ব ) যস্মিন্ [ বয়ম্ ] প্রতিষ্ঠিতাঃ [ সত্যঃ ] অন্নম্ অদামঃ ( ভক্ষয়ামঃ ) ইতি॥ ১।

( এবমুক্তঃ ঈশ্বরঃ ) তাভ্যঃ গাং ( গবাকৃতিবিশিষ্টং পিণ্ডম্ আনয়ৎ। তাঃ ( তদ্ দৃষ্ট্বা ) অব্রুবন্ 'অয়ং নঃ ( অস্মদর্থং ) ন বৈ অলম্ ( পর্যাপ্তম্ )' ইতি। ( তদা স্রষ্টা ) তাভ্যঃ অশ্বম্ ( অশ্বাকৃতিবিশিষ্টম্ পিণ্ডম্ ) আনয়ৎ। ( তদ্ দৃষ্ট্বা ) তাঃ অব্রুবন্, 'ন বৈ নঃ অলম্' ইতি॥ ২॥

সেই দেবতারা সৃষ্ট হইয়া এই মহৎ [ সংসার- ] সাগরে পতিত হইলেন। [ স্রষ্টা ] তাঁহাকে ( অর্থাৎ প্রথমোৎপাদিত পুরুষকে ) ক্ষুধা-পিপাসা-বিশিষ্ট করিলেন। তাঁহারা ( অর্থাৎ সেই দেবতারা ) তাঁহাকে ( অর্থাৎ স্রষ্টাকে ) বলিলেন, "আমাদিগকে এরূপ আশ্রয়স্থান দিন্, যাহাতে প্রতিষ্ঠিত হইয়া আমরা অন্ন আহার করিতে পারি" ॥ ১॥

[ দেবতাগণ এরূপ বলাতে স্রষ্টা ] তাঁহাদের নিকট একটী গো ( অর্থাৎ গবাকৃতি পিণ্ড ) আনয়ন করিলেন। [ তাহা দেখিয়া ] তাঁহারা বলিলেন, "ইহা আমাদের পক্ষে যথেষ্ট নহে"। [ তখন

তাভ্যঃ পুরুষমানয়ৎ তা অব্রুবন্ সুকৃতং বতেতি পুরুষো বাব সুকৃতম্। তা অব্রবীদ্ যথায়তনং প্রবিশতেতি॥ ৩॥

অগ্নির্বাগ্ ভূত্বা মুখং প্রাবিশদ্বায়ুঃ প্রাণো ভূত্বা নাসিকে প্রাবিশদাদিত্যশ্চক্ষুর্ভূত্বাঽক্ষিণী প্রাবিশদ্দিশঃ শ্রোত্রং ভূত্বা কর্ণৌ প্রাবিশন্নোষধিবনস্পতয়ো লোমানি ভূত্বা ত্বচং প্রাবিশংশ্চন্দ্রমা মনো ভূত্বা হৃদয়ং প্রাবিশন্ মৃত্যুরপানো ভূত্বা নাভিং প্রাবিশদাপো রেতো ভূত্বা শিশ্নং প্রাবিশৎ॥ ৪॥

(ততঃ সঃ) তাভ্যঃ পুরুষং (নরাকৃতি-বিশিষ্টম্ পিণ্ডম্) আনয়ৎ। (তদ্-দৃষ্ট্বা) তাঃ অব্রুবন্ "[ইদম্ অধিষ্ঠানং] সুকৃতং (শোভনম্) বত (নিশ্চিতম্)" ইতি। (অতঃ) পুরুষঃ বাব (নিশ্চিতং) সুকৃতম্। (তদা স্রষ্টা) তাঃ অব্রবীৎ "যথা আয়তনং (যৎ যস্য স্থানং তৎ) প্রবিশত" ইতি॥ ৩॥

(এবমুক্তঃ) অগ্নিঃ বাক্ ভূত্বা মুখম্ প্রাবিশৎ। বায়ুঃ প্রাণঃ (ঘ্রাণবৃত্তিঃ) ভূত্বা নাসিকে প্রাবিশৎ। আদিত্যঃ চক্ষুঃ ভূত্বা অক্ষিণী প্রাবিশৎ। দিশঃ শ্রোত্রম্ ভূত্বা কর্ণৌ প্রাবিশন্। ওষধয়ঃ চ বনস্পতয়ঃ চ লোমানি ভূত্বা ত্বচম্

স্রষ্টা] তাঁহাদের নিকট একটী অশ্ব (অর্থাৎ অশ্বাকৃতি পিণ্ড) আনয়ন করিলেন। [তাহা দেখিয়া] তাঁহারা বলিলেন "ইহা আমাদের পক্ষে যথেষ্ট নহে"॥ ২॥

[তখন তিনি] তাঁহাদিগের নিকট একটী পুরুষ (অর্থাৎ নরাকৃতি পিণ্ড) আনয়ন করিলেন। [তাহা দেখিয়া] তাঁহারা বলিলেন, "এই অধিষ্ঠান বাস্তবিকই সুন্দর"। [অতএব] পুরুষ বাস্তবিই সুন্দর। [তখন স্রষ্টা] তাঁহাদিগকে বলিলেন, "যথা-স্থানে (অর্থাৎ আপনাপন স্থানে) প্রবেশ কর"॥ ৩॥

[এই কথা শুনিয়া] অগ্নি বাক্ হইয়া মুখে প্রবেশ করিলেন। সূর্য্য চক্ষু হইয়া অক্ষিদ্বয়ে প্রবেশ করিলেন। দিক্ সকল শ্রবণেন্দ্রিয় হইয়া কর্ণদ্বয়ে প্রবেশ করিলেন। ওষধি ও বনস্পতিগণ লোম

তমশনায়াপিপাসে অব্রূতামাবাভ্যামভিপ্রজানীহীতি। স তে অব্রবীদেতাস্বেব বাং দেবতাস্বাভজাম্যেতাসু ভাগিন্যৌ করোমীতি। তস্মাদ্ যস্যৈ কস্যৈ চ দেবতায়ৈ হবির্গৃহ্যতে ভাগিন্যাবেবাস্যামশনায়াপিপাসে ভবতঃ ॥ ৫ ॥ ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

স ঈক্ষতেমে নু লোকাশ্চ লোকপালাশ্চান্নমেভ্যঃ সৃজা ইতি ॥১॥

প্রাবিশন্। চন্দ্রমাঃ মনঃ ভূত্বা হৃদয়ম্ প্রাবিশৎ। মৃত্যুঃ অপানঃ (অধোগামী প্রাণবায়ুঃ) ভূত্বা নাভিম্ প্রাবিশৎ। আপঃ রেতঃ ভূত্বা শিশ্নম্ প্রাবিশৎ ॥ ৪ ॥

[ততঃ] তং (স্রষ্টারম্) অশনায়া-পিপাসে অব্রূতাম্ (উক্তবত্যৌ) "আবাভ্যাম্ [অধিষ্ঠানম্] প্রতিজানীহি (বিধৎস্ব) ইতি"। [এবমুক্তঃ] সঃ তে অব্রবীৎ, "এতাসু দেবতাসু এব বাং (যুবাম্) আভজামি (বৃত্তি-সংবিভাগেন অনুগৃহ্নামি, এতাসু ভাগিন্যৌ করোমি)" ইতি। তস্মাৎ যস্যৈ কস্যৈ চ দেবতায়ৈ হবিঃ গৃহ্যতে, অস্যাং [দেবতায়াম্] এব অশনায়া-পিপাসে ভাগিন্যৌ ভবতঃ ॥ ৫ ॥ ইতি দ্বিতীয়ঃ খণ্ডঃ ॥ ২ ॥

[ততঃ] সঃ ঈক্ষত ইমে নু লোকাঃ লোকপালাঃ চ [যে ময়া সৃষ্টাঃ] এভ্যঃ অন্নম্ সৃজৈ ইতি ॥ ১ ॥

হইয়া ত্বকে প্রবেশ করিল। চন্দ্রমা মন হইয়া হৃদয়ে প্রবেশ করিলেন। মৃত্যু অপান (অর্থাৎ অধোগামী বায়ু) হইয়া নাভিতে প্রবেশ করিলেন; [এবং] জল রেত হইয়া জননেন্দ্রিয়ে প্রবেশ করিল ॥ ৪ ॥

[তৎপর] ক্ষুধাতৃষ্ণা তাঁহাকে (অর্থাৎ স্রষ্টাকে বলিল), "আমাদিগকে স্থান দিন্"। [ইহা শুনিয়া] তিনি তাহাদিগকে বলিলেন, "এই সকল দেবতাতেই আমি তোমাদের ব্যবস্থা করিব, তোমাদিগকে ইঁহাদের ভাগী করিব"। এইজন্য যে কোন দেবতাকে হবি অর্পিত হয়, ক্ষুধা তৃষ্ণা তাঁহার ভাগী হয় ॥ ৫ ॥ ইতি দ্বিতীয় খণ্ড ॥ ২ ॥

সোঽপোঽভ্যতপৎ তাভ্যোঽভিতপ্তাভ্যো মূর্ত্তিরজায়ত।
যা বৈ সা মূর্ত্তিরজায়তান্নং বৈ তৎ ॥ ২ ॥

তদেতদভিসৃষ্টং পরাঙত্যজিঘাংসৎ তদ্বাচাজিঘৃক্ষৎ তন্নাশক্নোদ্বাচা গ্রহীতুম্। স যদ্ধৈনদ্বাচাগ্রহৈষ্যদভিব্যাহৃত্য হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৩ ॥

[ এবম্ আলোচ্য ] সঃ অপঃ [ উদ্দিশ্য ] অভ্যতপৎ, তাভ্যঃ অভিতপ্তাভ্যঃ [ উপাদানভূতাভ্যঃ ] মূর্ত্তিঃ অজায়ত। যা বৈ সা মূর্ত্তিঃ অজায়ত তৎ অন্নম্ বৈ ॥ ২ ॥

তৎ এতৎ ( অন্নম্ ) অভিসৃষ্টং [ সৎ ] পরাঙ্ ( পরাক্ অঞ্চতি গচ্ছতি ইতি ) [ সৎ ] অতি-অজিঘাংসৎ ( পলায়িতুম্ প্রারভতে ইত্যর্থঃ )। [ সঃ প্রথমজঃ পুরুষঃ ] তৎ ( অন্নম্ ) বাচা ( বদনক্রিয়য়া ) অজিঘৃক্ষৎ ( গ্রহীতুম্ ঐচ্ছৎ ), [ কিন্তু ] তৎ বাচা গ্রহীতুং ন অশক্নোৎ, সঃ যৎ ( যদি ) হ এনৎ ( এতৎ ) বাচা অগ্রহৈষ্যৎ ( গৃহীতবান্ স্যাৎ ) [ তৎ সর্ব্বঃ অপি লোকঃ তৎকার্য্যভূতত্বাৎ অন্নম্ অভিব্যাহৃত্য ( বাচকশব্দেন অভিধায় ) হ ( এব ) অত্রপ্স্যৎ ( তৃপ্তঃ অভবিষ্যৎ ) ॥ ৩ ॥

[ তৎপর ] তিনি ভাবিলেন, "এই যে লোকসকল ও লোকপালগণ [ আমাকর্ত্তৃক সৃষ্ট হইয়াছে ], ইহাদের জন্য অন্ন সৃষ্টি করা যাক্" ॥ ১ ॥

[ এরূপ আলোচনা করিয়া ] তিনি জল সম্বন্ধে চিন্তা করিলেন। চিন্তা করাতে তাহা হইতে মূর্ত্তি ( অর্থাৎ আদি জড় ) উৎপন্ন হইল। যে মূর্ত্তি উৎপন্ন হইল তাহাই অন্ন ॥ ২ ॥

সেই অন্ন সৃষ্ট হইয়া চিৎকার করিতে করিতে পশ্চান্মুখ হইয়া পলায়ন করিতে লাগিল। তিনি ( অর্থাৎ প্রথমজাত পুরুষ ) উহাকে বাক্যদ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে বাক্য দ্বারা গ্রহণ করিতে পারিলেন না। যদি তিনি ইহাকে

তৎ প্রাণেনাজিঘৃক্ষৎ তন্নাশক্নোৎ প্রাণেন গ্রহীতুম্।
স যদ্ধৈনৎ প্রাণেনাগ্রহৈষ্যদভিপ্রাণ্য হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৪ ॥
তচ্চক্ষুষাজিঘৃক্ষৎ তন্নাশক্নোচ্চক্ষুষা গ্রহীতুম্।
স যদ্ধৈনচ্চক্ষুষাগ্রহৈষ্যদ্ দৃষ্ট্বা হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৫ ॥
তচ্ছ্রোত্রেণাজিঘৃক্ষৎ তন্নাশক্নোচ্ছ্রোত্রেণ গ্রহীতুম্।

[ ততঃ সঃ ] তৎ প্রাণেন ( ঘ্রাণবৃত্ত্যা ) অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] প্রাণেন তৎ-গ্রহীতুং ন অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ প্রাণেন অগ্রহৈষ্যৎ [ তৎ সর্ব্বোঽপি লোকঃ ] অন্নম্ অভিপ্রাণ্য ( আঘ্রায় ) হ এব অত্রপ্স্যৎ ॥ ৪ ॥

[ ততঃ সঃ ] তৎ চক্ষুষা অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] চক্ষুষা তৎ গ্রহীতুং ন অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ চক্ষুষা অগ্রহৈষ্যৎ [ তৎ সর্ব্বোঽপি লোকঃ ] অন্নং দৃষ্ট্বা হ এব অত্রপ্স্যৎ ॥ ৫ ॥

[ ততঃ সঃ ] তৎ শ্রোত্রেণ অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] শ্রোত্রেণ তৎ গ্রহীতুং ন

বাক্যদ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক তাঁহারই কার্য্য-ভূত বলিয়া ] অন্নকে [ বাচক-শব্দদ্বারা ] অভিহিত করিয়াই তৃপ্ত হইত ॥ ৩ ॥

[ তৎপর তিনি ] উহাকে ঘ্রাণবৃত্তি দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] ঘ্রাণবৃত্তি দ্বারা ইহাকে গ্রহণ করিতে পারিলেন না। যদি তিনি ইহাকে ঘ্রাণবৃত্তি দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে আঘ্রাণ করিয়াই তৃপ্ত হইত ॥ ৪ ॥

[ তৎপর তিনি ] উহাকে চক্ষু দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে চক্ষু দ্বারা গ্রহণ করিতে পারিলেন না। যদি তিনি ইহাকে চক্ষু দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে দেখিয়াই তৃপ্ত হইত ॥ ৫ ॥

[ তৎপর তিনি ] উহাকে কর্ণ দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে কর্ণ দ্বারা গ্রহণ করিতে পারিলেন না। যদি

স যদ্ধৈনচ্ছ্রোত্রেণাগ্রহৈষ্যচ্ছ্রুত্বা হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৬ ॥
তত্ত্বচাজিঘৃক্ষৎ তন্নাশক্নোৎ ত্বচা গ্রহীতুম্।
স যদ্ধৈনৎ ত্বচাগ্রহৈষ্যৎ স্পৃষ্ট্বা হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৭ ॥
তন্মনসাজিঘৃক্ষৎ তন্নাশক্নোন্মনসা গ্রহীতুম্।
স যদ্ধৈনন্মনসাগ্রহৈষ্যদ্ধ্যাত্বা হৈবান্নমত্রপ্স্যৎ ॥ ৮ ॥
তচ্ছিশ্নেনাজিঘৃক্ষৎ তন্নাশক্নোচ্ছিশ্নেন গ্রহীতুম্।

অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ শ্রোত্রেণ অগ্রহৈষ্যৎ [ তৎ সর্ব্বোঽপি লোকঃ ] অন্নং শ্রুত্বা হ এব অত্রপ্স্যৎ ॥ ৬ ॥

[ ততঃ সঃ তৎ ত্বচা অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] ত্বচা তৎ গ্রহীতুং ন অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ ত্বচা অগ্রহৈষ্যৎ [ তৎ সর্ব্বোঽপি লোকঃ ] অন্নম্ স্পৃষ্ট্বা হ এব অত্রপ্স্যৎ ॥ ৭ ॥

[ ততঃ সঃ ] তৎ মনসা অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] মনসা তৎ গ্রহীতুং ন অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ মনসা অগ্রহৈষ্যৎ [ তৎ ] সর্ব্বোঽপি লোকঃ ] অন্নং ধ্যাত্বা হ এব অত্রপ্সৎ ॥ ৮ ॥

[ ততঃ সঃ ] তৎ শিশ্নেন ( জননেন্দ্রিয়েণ ) অজিঘৃক্ষৎ, [ কিন্তু ] শিশ্নেন

তিনি ইহাকে কর্ণ দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে শ্রবণ করিয়াই তৃপ্ত হইত ॥ ৬ ॥

[ তৎপর তিনি ] উহাকে ত্বক্ দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে ত্বক দ্বারা গ্রহণ করিতে পারিলেন না। যদি তিনি ইহাকে ত্বক্ দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে স্পর্শ করিয়াই তৃপ্ত হইত ॥ ৭ ॥

[ তৎপর তিনি ] উহাকে মন দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে মন দ্বারা গ্রহণ করিতে পারিলেন না। যদি তিনি উহাকে মন দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে চিন্তা করিয়াই তৃপ্ত হইত ॥ ৮ ॥

স যদ্যেনচ্ছিশ্নেনাগ্রহৈষ্যদ্বিসৃজ্য হৈবান্নমত্রপ্স্যৎ॥ ৯ ॥

তদপানেনাজিঘৃক্ষৎ তদা বয়ৎ। স এষোঽন্নস্য গ্রহো যদ্বায়ু-রন্নায়ুর্বা এষ যদ্বায়ুঃ ॥ ১০ ॥

স ঈক্ষত কথং ন্বিদং মদৃতে স্যাদিতি স ঈক্ষত কতরেণ প্রপদ্যা ইতি। স ঈক্ষত যদি বাচাভিব্যাহৃতং যদি প্রাণেনাভি-

তৎ গ্রহীতুং ন অশক্নোৎ। সঃ যৎ হ এনৎ শিশ্নেন অগ্রহৈষ্যৎ [ তৎ সর্ব্বোঽপি লোকঃ ] অন্নম্ বিসৃজ্য হ এব অত্রপ্স্যৎ॥ ৯ ॥

[ ততঃ সঃ ] তৎ অপানেন ( মুখচ্ছিদ্রেণ নীচৈর্গচ্ছতা বায়ুনা ) অজিঘৃক্ষৎ, তদা [ সঃ তৎ ] বয়ৎ ( জগ্রাহ, আশিতবান্, ইত্যর্থঃ )। [ তস্মাৎ ] এষঃ যৎ ( যঃ ) বায়ুঃ, সঃ অন্নস্য গ্রহঃ ( গ্রাহকঃ ), [ তথা ] এষঃ যৎ ( যঃ ) বায়ুঃ [ সঃ ] বৈ অন্নায়ুঃ ( অন্নজ্জীবনঃ ) ॥ ১০ ॥

[ ততঃ ] সঃ ( ঈশ্বরঃ ) ঈক্ষত কথং নু ইদং ( কার্য্যকারণ-সংঘাতম্ ) মৎ ঋতে ( মাং বিনা ) স্যাৎ ইতি। [ অতঃ ] সঃ ঈক্ষত কতরেণ ( প্রপদং চ মূর্দ্ধা চ

[ তৎপর তিনি ] উহাকে জননেন্দ্রিয় দ্বারা গ্রহণ করিতে চাহিলেন, [ কিন্তু ] উহাকে জননেন্দ্রিয় দ্বারা গ্রহণ করিতেন পারিলেন না। যদি তিনি উহাকে জননেন্দ্রিয় দ্বারা গ্রহণ করিতেন, [ তবে সমুদায় লোক ] অন্নকে [ জননেন্দ্রিয় দ্বারা ] ত্যাগ করিয়াই তৃপ্ত হইত ॥ ৯ ॥

[ তৎপর তিনি ] উহাকে অপান ( অর্থাৎ মুখচ্ছিদ্র হইতে নিম্নাভিগামী বায়ু ) দ্বারা গ্রহণ করিতে চাহিলেন। তখন [ তিনি উহাকে ] গ্রহণ করিলেন ( অর্থাৎ ভক্ষণ করিলেন )। [ অতএব ] এই যে বায়ু, তিনি অন্নের গ্রাহক [ এবং ] এই যে বায়ু, তিনিই অন্নায়ু ( অর্থাৎ অন্নজীবন ) ॥ ১০ ॥

[ তৎপর ] তিনি ( অর্থাৎ স্রষ্টা ) ভাবিলেন, "ইহা ( অর্থাৎ এই কার্য্যকারণ-সমষ্টি ) আমা-ব্যতিরেকে কিরূপে থাকিবে?

প্রাণিতং যদি চক্ষুষা দৃষ্টং যদি শ্রোত্রেণ শ্রুতং যদি ত্বচা স্পৃষ্টং যদি মনসা ধ্যাতং যদ্যপানেনাভ্যপানিতং যদি শিশ্নেন বিসৃষ্টমথ কোঽহমিতি ॥ ১১ ॥

স এতমেব সীমানং বিদার্যৈতয়া দ্বারা প্রাপদ্যত। সৈষা

অস্য প্রবেশমার্গৌ, অনয়োঃ কতরেণ ) [ মার্গেণ ] ইদং ( কার্য্যকারণ-সংঘাত-লক্ষণং পুরং ) প্রপদ্যৈ ( প্রবিশেয়ম্ ) ইতি। সঃ ঈক্ষত, "যদি বাচা ( বাগিন্দ্রিয়েণ ) অভিব্যাহৃতং ( শব্দঃ উচ্চারিতঃ ), যদি প্রাণেন ( ঘ্রাণেন্দ্রিয়েণ ) অভিপ্রাণিতং ( গন্ধঃ আঘ্রাতঃ ), যদি চক্ষুষা দৃষ্টং, যদি শ্রোত্রেণ শ্রুতং, যদি ত্বচা স্পৃষ্টং, যদি মনসা ধ্যাতং, যদি অপানেন ( মলদ্বারস্থেন অধোগামিনা বায়ুনা ) অভ্যপানিতম্ ( অপানকার্য্যং মলবিসর্জ্জনং কৃতং ), যদি শিশ্নেন ( জননেন্দ্রিয়েণ ) [ রেতঃ ] বিসৃষ্টম্ ( বহির্গমিতং ), অথ ( তদা ) কঃ অহম্" ইতি ॥ ১১ ॥

[ এবমালোচ্য ] সঃ এতম্ এব সীমানং ( কেশবিভাগস্থানম্ ) বিদার্য্য ( ভিত্ত্বা ) এতয়া দ্বারা ( মার্গেণ ) প্রাপদ্যত ( প্রবিবেশ )। সা এষা বিদৃতিঃ ( বিদারিতত্বাৎ ) নাম দ্বাঃ, তৎ এতৎ নান্দনং ( নন্দনম্, আনন্দং ; দৈর্ঘ্যং

[ সুতরাং ] তিনি চিন্তা করিলেন, "[ ইহার পদ ও মূর্দ্ধা, এই দুই প্রবেশ-পথের মধ্যে ] কোন [ পথ ] দিয়া ইহাতে প্রবেশ করি ?" তিনি ভাবিলেন, "যদি বাগিন্দ্রিয় শব্দ উচ্চারণ করে, যদি ঘ্রাণেন্দ্রিয় গন্ধ আঘ্রাণ করে, যদি চক্ষু দেখে, যদি কর্ণ শুনে, যদি ত্বক্ স্পর্শ করে, যদি মন চিন্তা করে, যদি [ মলদ্বারস্থ ] অপান অপান-কার্য্য ( অর্থাৎ মলত্যাগ ) করে, যদি জননেন্দ্রিয় [ রেত ] ত্যাগ করে, তবে আমি কে ?" ॥ ১১ ॥

[ এরূপ আলোচনা করিয়া ] তিনি এই কেশবিভাগস্থান ( অর্থাৎ শিঁথি ) বিদীর্ণ করিয়া, এই পথ দিয়া প্রবেশ করিলেন। এই সেই বিদৃতি নামক দ্বার, এই সেই আনন্দকর [ স্থান ]। তাঁহার

বিদৃতির্নাম দ্বাস্তদেতন্নান্দনম্। তস্য ত্রয় আবসথাস্ত্রয়ঃ স্বপ্না অয়মাবসথোঽয়মাবসথোঽয়মাবসথ ইতি ॥ ১২ ॥

স জাতো ভূতান্যভিবৈক্ষৎ কিমিহান্যং বাবদিষদিতি। স এতমেব পুরুষং ব্রহ্ম ততমমপশ্যাদিদমদর্শমিতি ॥ ১৩ ॥

ছান্দসম্)। তস্য (আত্মনঃ) ত্রয়ঃ আবসথাঃ (প্রকাশস্থানানি), ত্রয়ঃ স্বপ্নাঃ (জাগ্রৎ-স্বপ্ন-সুষুপ্ত্যাখ্যাঃ,—পরমার্থপ্রবোধাভাবাৎ অজ্ঞানিনঃ জাগ্রৎ অপি স্বপ্নঃ ইব, ইত্যভিপ্রায়ঃ) [সন্তি]। [কে তে আবসথাঃ ইতি ইঙ্গিতেন দর্শয়তি,—] অয়ম্ (দক্ষিণং চক্ষুঃ) আবসথঃ, অয়ম্ (কণ্ঠং মনঃ বা) আবসথঃ, অয়ং (হৃদয়ম্) আবসথঃ ইতি। ("নেত্রে জাগরিতং বিদ্যাৎ কণ্ঠে স্বপ্নং সমাদিশেৎ। সুষুপ্তং হৃদয়স্য তু"-ইতি ভট্ট মক্ষমূলর-ধৃতঃ ব্রহ্মোপনিষদ্বচনম্) ॥১২॥

সঃ জাতঃ (শরীরম্ প্রবিষ্টঃ সন্) কিম্ ইহ [কিঞ্চিদপি বস্তু] অন্যম্ [আত্মানম্] বাবদিষৎ (বদিতুম্ ইচ্ছতি) ইতি [নির্ণয়ার্থম্] ভূতানি অভিবৈক্ষৎ (পরিদদর্শ,—"কিমেষাং স্বতঃ সত্তাস্তি নবেতি বিচারিতবানিত্যর্থঃ"—ইতি আনন্দগিরিঃ)। সঃ এতম্ এব পুরুষম্ [আত্মানম্

(অর্থাৎ আত্মার) তিনটী বাসস্থান (অর্থাৎ প্রকাশস্থান), তিনটী স্বপ্ন (অর্থাৎ জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি,—এই তিনটী অবস্থা) আছে। (পরমার্থজ্ঞানাভাবে অজ্ঞানীর জাগ্রদবস্থাও স্বপ্নতুল্য, এইজন্য তিন অবস্থাকেই স্বপ্ন বলা হইল। সেই প্রকাশস্থানত্রয় ইঙ্গিতক্রমে দেখাইতেছেন,—) এই বাসস্থান (অর্থাৎ দক্ষিণ চক্ষু), এই বাসস্থান (অর্থাৎ কণ্ঠ বা মন), এই বাসস্থান (অর্থাৎ হৃদয়) ॥ ১২ ॥

তিনি জাত (অর্থাৎ শরীরে প্রবিষ্ট) হইয়া "এখানে কোন বস্তু অন্য আত্মা প্রকাশ করিতে চাহে কি না", ইহা [নির্ণয়ার্থ] ভূতসমূহকে পরিদর্শন করিলেন (অর্থাৎ আনন্দগিরির মতে,—ইহাদের স্বতন্ত্র সত্ত্বা আছে কি না তাহা বিচার করিলেন)। তিনি

তস্মাদিদন্দ্রো নামেদন্দ্রো হ বৈ নাম তমিদন্দ্রং সন্তমিন্দ্র ইত্যাচক্ষতে পরোক্ষেণ। পরোক্ষপ্রিয়া ইব হি দেবাঃ। পরোক্ষপ্রিয়া ইব হি দেবাঃ ॥ ১৪ ॥ ইতি তৃতীয়খণ্ডঃ ॥

ইতি প্রথমোঽধ্যায়ঃ ॥ ওঁ তৎ সৎ ॥

ইত্যর্থঃ ] ততত্তমম্ (ব্যাপ্ততমম্, পরিপূর্ণম্ আকাশবৎ) অপশ্যৎ; ইদম্ (মম আত্মস্বরূপম্) অদর্শম্ (দৃষ্টবানস্মি) [ইতি চ অব্রবীৎ) ॥ ১৩ ॥

তস্মাৎ [পরমাত্মা] ইদন্দ্রঃ [ইদম্ পশ্যতি ইতি) নাম; ইদন্দ্রঃ হ বৈ নাম। তম্ ইদন্দ্রং সন্তম্ [ব্রহ্মবিদঃ] পরোক্ষেণ (পরোক্ষাভিধানেন) ইন্দ্রম্ ইতি আচক্ষতে (কথয়ন্তি)। হি (যস্মাৎ) দেবাঃ পরোক্ষপ্রিয়াঃ ইব (এব) ॥ ১৪ ॥ ইতি তৃতীয়ঃ খণ্ডঃ ॥

ইতি প্রথমোঽধ্যায়ঃ ॥ ওঁ তৎ সৎ ॥

এই পুরুষকেই (অর্থাৎ আপনাকেই) ব্যাপ্ততম (অর্থাৎ আকাশবৎ পরিপূর্ণ) রূপে দেখিতে পাইলেন, (দেখিয়া বলিলেন) "আমি ইহাকে (অর্থাৎ আত্মস্বরূপকে) দর্শন করিলাম" ॥ ১৩ ॥

সেই জন্য [পরমাত্মার] নাম ইদন্দ্র (অর্থাৎ যিনি ইহাকে দর্শন করেন), [তাঁহার] নাম ইদন্দ্রই; তিনি ইদন্দ্র হওয়াতে [ব্রহ্মবিৎগণ—] তাঁহাকে পরোক্ষভাবে 'ইন্দ্র' বলেন। যেহেতু দেবতারা পরোক্ষপ্রিয়, বাস্তবিক দেবতারা পরোক্ষপ্রিয় ॥ ১৪ ॥

ইতি প্রথম অধ্যায়। ওঁ তৎ সৎ।

---

## দ্বিতীয়োঽধ্যায়ঃ।

—++—

হরিঃ ওঁ ॥

পুরুষে হ বা অয়মাদিতো গর্ভো ভবতি। যদেতদ্রেতস্তদেতৎ সর্ব্বেভ্যোঽঙ্গেভ্যস্তেজঃ সম্ভূতমাত্মন্যেবাত্মানং বিভর্ত্তি তদ্ যদা স্ত্রিয়াং সিঞ্চত্যথৈনজ্জনয়তি তদস্য প্রথমং জন্ম ॥ ১ ॥

তৎ স্ত্রিয়া আত্মভূয়ং গচ্ছতি যথা স্বমঙ্গং তথা। তস্মাদেনাং ন হিনস্তি সাস্যৈতমাত্মানমত্র গতং ভাবয়তি ॥ ২ ॥

পুরুষে ( পুংসি ) হ বৈ অয়ং ( সংসারী আত্মা ) আদিতঃ ( পূর্ব্বস্মাৎ ) গর্ভঃ ( বীজম্ ) [ইতি রূপেণ] ভবতি। যৎ এতৎ রেতঃ তৎ এতৎ সর্ব্বেভ্যঃ অঙ্গেভ্যঃ সম্ভূতং ( সংগৃহীতং ) তেজঃ ( সাররূপং ); [ তং রেতোরূপম্ ] আত্মানম্ আত্মনি ( শরীরে ) এব [ পুরুষঃ ] বিভর্ত্তি ( ধারয়তি ); [ সঃ ] যদা তৎ স্ত্রিয়াং সিঞ্চতি, অথ এনৎ জনয়তি; তৎ অস্য ( সংসারিণঃ ) প্রথমং জন্ম ॥ ১ ॥

তৎ স্ত্রিয়াঃ আত্মভূয়ং ( আত্ম-অব্যতিরেকতাং যথা তথা ) গচ্ছতি, যথা স্বম্ অঙ্গং তথা। তস্মাৎ [ তৎ ] এনাম্ ( এতাং ) ন হিনস্তি ( ব্যথয়তি ); সা

ইনি ( অর্থাৎ সংসারী আত্মা ) প্রথম হইতে পুরুষের শরীরে বীজরূপে থাকেন। এই যে রেত, ইহা সমুদায় অঙ্গ হইতে সংগৃহীত তেজ, [এই রেতোরূপ ] আত্মাকে পুরুষ [ নিজ ] শরীরে ধারণ করে; [ সে ] যখন ইহা স্ত্রীতে সিঞ্চন করে, তখন ইহার জন্ম দেয়; তখন ইহার প্রথম জন্ম ॥ ১ ॥

উহা স্ত্রীর আত্মভূত হইয়া যায়,—যেমন নিজ অঙ্গ তেমনি। সেইজন্য উহা তাঁহাকে ব্যথা দেয় না। তিনি নিজ গর্ভ-প্রবিষ্ট তাঁহার ( অর্থাৎ স্বামীর ) এই আত্মাকে পোষণ করেন। সেই

সা ভাবয়িত্রী ভাবয়িতব্যা ভবতি তং স্ত্রী গর্ভং বিভর্ত্তি সোঽগ্র এব কুমারং জন্মনোঽগ্রেঽধিভাবয়তি। স যৎ কুমারং জন্মনোঽগ্রেঽধিভাবয়ত্যাত্মানমেব তদ্ভাবয়ত্যেষাং লোকানাং সন্তত্যা এবং সন্ততা হীমে লোকাস্তদস্য দ্বিতীয়ং জন্ম ॥ ৩ ॥

সোঽস্যায়মাত্মা পুণ্যেভ্যঃ কর্ম্মভ্যঃ প্রতিধীয়তে। অথাস্যা-

অত্রগতং (গর্ভে প্রবিষ্টম্) অস্য (ভর্ত্তুঃ) এতম্ আত্মানম্ ভাবয়তি (বর্দ্ধয়তি) ॥ ২ ॥

সা ভাবয়িত্রী [ভর্ত্রা] ভাবয়িতব্যা ভবতি; স্ত্রী তং গর্ভং বিভর্ত্তি; সঃ (পিতা) অগ্রে এব—জন্মনঃ অগ্রে—কুমারম্ অধিভাবয়তি। [কিঞ্চ], সঃ (পিতা) অগ্রে এব,—জন্মনঃ অগ্রে (পূর্ব্বম্,—সীমন্তোন্নয়নাদিনা) [তথা] অধি অনন্তরং,—জাতকর্ম্মাদিনা চ) কুমারম্ ভাবয়তি। সঃ যৎ (যদা) কুমারং জন্মনঃ অগ্রে অধি [চ] ভাবয়তি তৎ (তদা) আত্মানম্ এব ভাবয়তি, এষাং লোকানাং সন্তত্যৈ (অবিচ্ছেদায়); হি (যস্মাৎ) ইমে লোকাঃ এবম্ (পুত্রোৎপত্ত্যাদিনা এব) সন্ততাঃ (অবিচ্ছেদেন স্থিতাঃ)। তৎ অস্য (সংসারিআত্মনঃ) দ্বিতীয়ং জন্ম ॥ ৩ ॥

পোষণকর্ত্রী [স্ত্রী, স্বামীর] পোষণীয়া। স্ত্রী গর্ভধারণ করেন। তিনি (অর্থাৎ পিতা) পূর্ব্বেই,—জন্মের পূর্ব্বে—সন্তানকে পোষণ করেন। [অথবা,—] তিনি (অর্থাৎ পিতা) পূর্ব্বেই—জন্মের পূর্ব্বে—(সীমন্তন প্রভৃতি মাঙ্গলিক ক্রিয়া দ্বারা) এবং অনন্তর (জাতকর্ম্মাদি সংস্কার দ্বারা) কুমারকে পোষণ করেন। তিনি যখন কুমারকে জন্মের পূর্ব্বে ও পরে পোষণ করেন, তখন এই লোকসমূহের অবিচ্ছেদার্থ (অর্থাৎ লোক-রক্ষণার্থ) আপনাকেই পোষণ করেন; যেহেতু এই লোকসমূহ এইরূপেই (অর্থাৎ পুত্রোৎপাদনাদি দ্বারাই) রক্ষিত হয়। উহা তাঁহার (অর্থাৎ সংসারী আত্মার) দ্বিতীয় জন্ম ॥ ৩ ॥

য়মিতর আত্মা কৃতকৃত্যো বয়োগতঃ প্রৈতি স ইতঃ প্রয়ন্নেব পুনর্জ্জায়তে তদস্য তৃতীয়ং জন্ম। তদুক্তমৃষিণা ॥ ৪ ॥

গর্ভে নু সন্নন্বেষামবেদমহং দেবানাং জনিমানি বিশ্বাঃ।
শতং মা পুর আয়সীররক্ষন্নধঃ শ্যেনো জবসা নিরদীয়মিতি।
গর্ভ এবৈতচ্ছয়ানো বামদেব এবমুবাচ ॥ ৫ ॥

অস্য সঃ অয়ম্ [ পুত্ররূপী ] আত্মা পুণ্যেভ্যঃ কর্ম্মভ্যঃ ( পুণ্যকর্ম্মনিষ্পাদনার্থম্ ) প্রতিধীয়তে ( পিতুঃ স্থানে তেনৈব প্রতিনিধীয়তে )। অথ ( অনন্তরম্ ) অস্য ( পুত্রস্য ) অয়ম্ ইতরঃ ( অন্যতরঃ, পিতৃরূপী ) আত্মা কৃতকৃত্যঃ ( কৃতকর্ত্তব্যঃ ) বয়োগতঃ ( গতবয়াঃ ) [ চ সন্ ] প্রৈতি ( ম্রিয়তে ) ; সঃ ইতঃ ( অস্মাৎ লোকাৎ ) প্রয়ন্ ( গচ্ছন্ ) এব পুনঃ জায়তে, তৎ অস্য তৃতীয়ং জন্ম। তৎ ( বক্ষ্যমাণং বচনং ) ঋষিণা উক্তম্ ( ঋক্, ৬। ২৭। ১ ) ॥ ৪ ॥

"গর্ভে নু সন্ অহম্ এষাং দেবানাং বিশ্বাঃ ( বিশ্বানি ) জনিমানি (জন্মানি) অন্ববেদম্ ( অনুবুদ্ধবানস্মি ) ; শতং ( বহ্ব্যঃ ) আয়সীঃ ( আয়স্যঃ, লৌহময্যঃ ) পুরঃ ( দুর্ভেদ্যানি শরীরাণি ইত্যর্থঃ ) মা ( মাম্ ) অরক্ষন্ ( রক্ষিতবত্যঃ ) ; [ পরন্তু অহং ] জবসা ( আত্মজ্ঞানরূপ-সামর্থ্যেন ) শ্যেনঃ [ ইব ] অধঃ নিরদীয়ম্ ( নির্গতঃ অস্মি )' ইতি ; বামদেবঃ গর্ভে এব শয়ানঃ এতৎ এবম্ উবাচ ॥ ৫ ॥

এই যে তাঁহার [ পুত্ররূপ ] আত্মা সে পুণ্যকর্ম্ম [ সম্পাদনের ] জন্য [ পিতার ] প্রতিনিধিরূপে নিযুক্ত হয়। তৎপর ইহার ( অর্থাৎ পুত্রের ) এই অপর ( অর্থাৎ পিতারূপ ) আত্মা কৃতকৃত্য ও গতবয়া হইয়া [ পরলোকে ] গমন করেন। তিনি এই লোক হইতে গমন করিয়া পুনরায় জাত হয়েন। উহা তাঁহার তৃতীয় জন্ম। একজন ঋষি ইহা ( অর্থাৎ নিম্নোক্ত বচন ) বলিয়াছেন,—( ঋক্ ৬। ২৭। ১ ) ॥ ৪ ॥

"গর্ভে থাকিয়া আমি এই দেবদিগের ( অর্থাৎ মনোবৃত্তিনিচয় বা দেবতাদিগের ) সমুদায় জন্মবৃত্তান্ত জানিয়াছিলাম। শত লৌহ-

স এবং বিদ্বানস্মাচ্ছরীরভেদাদূর্দ্ধ উৎক্রম্যামুষ্মিন্ স্বর্গে লোকে সর্ব্বান্ কামানাপ্ত্বাম্বৃতঃ সমভবৎ সমভবৎ ॥৬॥ ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥৪॥

ইতি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥ ওঁ তৎ সৎ ॥

সঃ (বামদেবঃ) এবং বিদ্বান্ অস্মাৎ শরীরভেদাৎ (শরীরবিনাশাৎ হেতোঃ) ঊর্দ্ধঃ (পরমাত্মভূতঃ সন্) [সংসারাৎ] উৎক্রম্য অমুষ্মিন্ স্বর্গে লোকে সর্ব্বান্ কামান্ আপ্ত্বা (প্রাপ্য) অমৃতঃ সম্-অভবৎ সম্-অভবৎ ॥ ৬ ॥ ইতি চতুর্থঃ খণ্ডঃ ॥ ৪ ॥

ইতি দ্বিতীয়ঃ অধ্যায়ঃ ॥ ওঁ তৎ সৎ ॥

ময়ী পুরী (অর্থাৎ দুর্ভেদ্য শরীর) আমাকে রক্ষা করিতেছিল, [কিন্তু আমি] নিম্নদেশদিয়া শ্যেনপক্ষীর ন্যায় বলপূর্ব্বক (অর্থাৎ আত্মজ্ঞানরূপ-সামর্থ্য-প্রভাবে) নির্গত হইয়া আসিলাম"। বামদেব গর্ভে শয়ান থাকিয়াই এরূপ বলিয়াছিলেন ॥ ৫ ॥

তিনি এরূপ জানিয়া এই শরীর নাশ হেতু উন্নত (অর্থাৎ পরমাত্মভূত হইয়া) [সংসার হইতে] উৎক্রমণ পূর্ব্বক সেই স্বর্গলোকে সমুদায় কাম্যবস্তু প্রাপ্ত হইয়া অমর হইলেন ॥ ৬ ॥ ইতি চতুর্থ খণ্ড ॥ ৪ ॥

ইতি দ্বিতীয় অধ্যায় ॥ ওঁ তৎ সৎ ॥




তৃতীয়োঽধ্যায়ঃ।

—++—

হরিঃ ওঁ ॥

কোঽয়মাত্মেতি বয়মুপাস্মহে কতরঃ স আত্মা। যেন বা রূপং পশ্যতি যেন বা শব্দং শৃণোতি যেন বা গন্ধানাজিঘ্রতি যেন বা বাচং ব্যাকরোতি যেন বা স্বাদু চাস্বাদু চ বিজানাতি ॥ ১ ॥

যদেতদ্ধৃদয়ং মনশ্চৈতৎ সংজ্ঞানমাজ্ঞানং বিজ্ঞানং প্রজ্ঞানং মেধা দৃষ্টির্ধৃতির্মতির্মনীষা জূতিঃ স্মৃতিঃ সঙ্কল্পঃ ক্রতুরসুঃ কামো বশ ইতি। সর্ব্বাণ্যেবৈতানি প্রজ্ঞানস্য নামধেয়ানি ভবন্তি ॥ ২ ॥

[ যম্ ] বয়ম্ 'অয়ম্ আত্মা' ইতি উপাস্মহে কঃ [ সঃ ]? [ ইন্দ্রিয়াদি-বিষয়াণাং মধ্যে ] কতরঃ সঃ আত্মা? যেন বা [ করণেন লোকঃ ] রূপং পশ্যতি, যেন বা শব্দং শৃণোতি, যেন বা গন্ধান্ আজিঘ্রতি, যেন বা বাচম্ ব্যাকরোতি ( ব্যাহরতি ), যেন বা স্বাদু চ অস্বাদু চ বিজানাতি, [ কিং তৎ চক্ষুরাদি আত্মা? ইতি প্রশ্নঃ ] ॥ ১ ॥

যৎ এতৎ হৃদয়ং, মনঃ চ এতৎ, সংজ্ঞানম্ ( চেতনভাবঃ ) আজ্ঞানম্ ( আজ্ঞপ্তিঃ, কর্ত্তৃভাবঃ ) বিজ্ঞানম্, প্রজ্ঞানম্, মেধা, দৃষ্টিঃ, ধৃতিঃ, মতিঃ,

[ যাঁহাকে ] আমরা 'ইনি আত্মা' এইরূপে উপাসনা করি, তিনি কে? [ ইন্দ্রিয়াদি বিষয়সমূহের মধ্যে ] কোন্‌টী সেই আত্মা? যে [ ইন্দ্রিয় ] দ্বারা লোকে রূপ দর্শন করে, যদ্দ্বারা শব্দ শুনে, যদ্দ্বারা গন্ধ আঘ্রাণ করে, যদ্দ্বারা বাক্য উচ্চারণ করে, যদ্দ্বারা স্বাদু অস্বাদু জানে, [ সেই চক্ষুরাদি কি আত্মা? ] ॥ ১ ॥

এই যে হৃদয়, এই যে মন, সংজ্ঞা ( অর্থাৎ চেতনভাব ), আজ্ঞান ( অর্থাৎ কর্ত্তৃভাব ), বিজ্ঞান, প্রজ্ঞান, মেধা, দৃষ্টি, ধৃতি, মতি,

এষ ব্রহ্মৈষ ইন্দ্র এষ প্রজাপতিরেতে সর্ব্বে দেবা ইমানি চ পঞ্চ মহাভূতানি পৃথিবী বায়ুরাকাশ আপো জ্যোতীংষীত্যেতানীমানি চ ক্ষুদ্রমিশ্রাণীব বীজানীতরাণি চেতরাণি চাণ্ডজানি চ জারুজানি চ স্বেদজানি চোদ্ভিজ্জানি চাশ্বা গাবঃ পুরুষা হস্তিনো যৎ কিঞ্চেদং

মনীষা, জূতিঃ (তৎপরতা) * স্মৃতিঃ, সঙ্কল্পঃ (সম্যক্ অবধারণং), ক্রতুঃ (অধ্যবসায়ঃ, চেষ্টা), অসুঃ (প্রাণনাদিঃ), কামঃ (বিষয়াকাঙ্ক্ষা), বশঃ (অভিলাষঃ) ইতি। এতানি সর্ব্বাণি প্রজ্ঞানস্য নামধেয়ানি এব (বিকার-নামধেয়ানি,—ন তু স্বতঃ সাক্ষাৎ প্রজ্ঞানম্) ভবন্তি ॥ ২ ॥

এষঃ † ব্রহ্ম (অপরম্ ব্রহ্ম হিরণ্যগর্ভাখ্যম্), এষঃ ইন্দ্রঃ, এষঃ প্রজাপতিঃ, এতে সর্ব্বে দেবাঃ, ইমানি চ পঞ্চ মহাভূতানি, পৃথিবী, বায়ুঃ, আকাশঃ, আপঃ, জ্যোতীংষি, ইতি এতানি ইমানি ক্ষুদ্রাণি মিশ্রাণি (উভচরাণি ‡) ইব ; ইতরাণি চ ইতরাণি চ বীজানি, অণ্ডজানি চ জারুজানি (জরায়ুজানি) চ,

মনীষা, জূতি (অর্থাৎ তৎপরতা), স্মৃতি, সঙ্কল্প (অর্থাৎ সম্যক্ অবধারণ), ক্রতু (অধ্যবসায়), অসু (অর্থাৎ প্রাণনাদি), কাম (অর্থাৎ বিষয়াকাঙ্ক্ষা), বশ (অর্থাৎ অভিলাষ) ; এই সমুদায় প্রজ্ঞানের নাম মাত্র (অর্থাৎ প্রজ্ঞানের নানা বিকারের নাম, স্বয়ং সাক্ষাৎ প্রজ্ঞান নহে)॥ ২ ॥

এই ব্রহ্ম (অর্থাৎ অপর ব্রহ্ম হিরণ্যগর্ভ) এই ইন্দ্র, এই প্রজাপতি, এই সমুদায় দেবতা, এই পঞ্চ মহাভূত, পৃথিবী, বায়ু, আকাশ, জল, জ্যোতিঃ ; এই সমুদায়, এবং এই ক্ষুদ্র ক্ষুদ্র মিশ্র

---

* জূতিশ্চেতসো রুজাদিদুঃখিত্বভাবঃ,—ইতি ভাষ্যকারঃ।

† "স এব প্রজ্ঞানরূপ আত্মা ব্রহ্ম অপরম্"-ইত্যেবং ভাষ্যকারেণ ব্যাখ্যাতম্।

‡ ক্ষুদ্রৈরন্যৈর্মিশ্রাণি সর্পাদীনি"-ইতি ভাষ্যকারঃ।

প্রাণি জঙ্গমং চ পতত্রি চ যচ্চ স্থাবরম্ সর্ব্বং তৎ প্রজ্ঞানেত্রং প্রজ্ঞানে প্রতিষ্ঠিতং প্রজ্ঞানেত্রো লোকঃ প্রজ্ঞা প্রতিষ্ঠা প্রজ্ঞানং ব্রহ্ম ॥ ৩ ॥

স এতেন প্রজ্ঞেনাত্মনাস্মাল্লোকাদুৎক্রম্যামুষ্মিন্ স্বর্গে লোকে সর্ব্বান্ কামানাপ্ত্বামৃতঃ সমভবৎ সমভবৎ। ইত্যোম্ ॥ ৪ ॥ ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

ইতি তৃতীয়োঽধ্যায়ঃ ॥

ইতি ঐতরেয়োপনিষৎ সমাপ্তা ॥

ওঁ তৎ সৎ হরিঃ ওঁ ॥

স্বেদজানি চ, উদ্ভিজ্জানি চ, অশ্বাঃ, গাবঃ, পুরুষাঃ হস্তিনঃ,—যৎ কিঞ্চ ইদং প্রাণি (প্রাণিজাতম্) জঙ্গমং চ পতত্রি (আকাশেন পতনশীলং, খেচরং) চ, যৎ চ স্থাবরম্। সর্ব্বং তৎ প্রজ্ঞানেত্রং (নীয়তে সত্তাং প্রাপ্যতে, পরিচাল্যতে বা অনেন ইতি নেত্রম্; প্রজ্ঞা নেত্রং যস্য তৎ প্রজ্ঞানেত্রম্; প্রজ্ঞাচক্ষুঃ, প্রজ্ঞা-পরিচালিতম্ বা) প্রজ্ঞানে প্রতিষ্ঠিতং, প্রজ্ঞানেত্রঃ লোকঃ, প্রজ্ঞা [সর্ব্বস্য জগতঃ] প্রতিষ্ঠা, [তস্মাৎ] প্রজ্ঞানম্ ব্রহ্ম ॥ ৩ ॥

সঃ (বামদেবঃ) এতেন প্রজ্ঞেন আত্মনা অস্মাৎলোকাৎ উৎক্রম্য অমুষ্মিন্

(অর্থাৎ উভচর) প্রাণীর ন্যায় প্রাণী এবং নানাবিধ বীজ এবং অণ্ডজ, জরায়ুজ, স্বেদজ প্রাণী ও উদ্ভিদ্, এবং অশ্ব, গো, মনুষ্য, হস্তী, জঙ্গম, খেচর ও স্থাবর যাবতীয় প্রাণী। এই সমুদায় প্রজ্ঞা-নেত্র (অর্থাৎ প্রজ্ঞাদ্বারা চালিত বা প্রাপ্তসত্ত অথবা প্রজ্ঞাচক্ষু), প্রজ্ঞানে প্রতিষ্ঠিত; লোক প্রজ্ঞানেত্র; প্রজ্ঞা [সমস্ত জগতের] প্রতিষ্ঠা; [অতএব] প্রজ্ঞান ব্রহ্ম ॥ ৩ ॥

তিনি (অর্থাৎ বামদেব) এই জ্ঞানময় আত্ম-দ্বারা এই লোক

স্বর্গে লোকে সর্ব্বান্ কামান্ আপ্ত্বা অমৃতঃ সমভবৎ সমভবৎ ইতি ওঁ ॥ ৪ ॥
ইতি পঞ্চমঃ খণ্ডঃ ॥ ৫ ॥

ইতি তৃতীয়ঃ অধ্যায়ঃ ॥ ওঁ তৎ সৎ ॥

ইতি 'শঙ্করকৃপা'-নাম-ঐতরেয়োপনিষৎ-টীকা সম্পূর্ণা ॥

হইতে উৎক্রমণ করিয়া সেই স্বর্গলোকে সমুদায় কাম্য বস্তু প্রাপ্ত হইয়া অমর হইলেন, ইতি ওঁ ॥ ৪ ॥ ইতি পঞ্চম খণ্ড ॥ ৫ ॥

ইতি তৃতীয় অধ্যায় ॥ ওঁ তৎ সৎ ॥

ঐতরেয় উপনিষদের 'প্রবোধক' নামক বঙ্গানুবাদ সমাপ্ত ॥

---

# শ্বেতাশ্বতরোপনিষৎ।

( কৃষ্ণযজুর্ব্বেদীয়া )

প্রথমোঽধ্যায়ঃ।

---

হরিঃ ওঁ।

ওঁ ব্রহ্মবাদিনো বদন্তি।

কিং কারণং ব্রহ্ম কুতঃ স্ম জাতা
জীবাম কেন ক্ব চ সম্প্রতিষ্ঠাঃ।
অধিষ্ঠিতাঃ কেন সুখেতরেষু
বর্ত্তামহে ব্রহ্মবিদো ব্যবস্থাম্॥ ১॥
কালঃ স্বভাবো নিয়তির্যদৃচ্ছা
ভূতানি যোনিঃ পুরুষ ইতি চিন্ত্যম্।

ওঁ ব্রহ্মবাদিনঃ বদন্তি।—কিং ব্রহ্ম কারণম্ [ অথবা বক্ষ্যমাণং কালাদি ]? [ বয়ং ] কুতঃ জাতাঃ স্ম? কেন [ হেতুনা ] জীবাম ( জীবিতুং শক্নুমঃ )? ক্ব চ সম্প্রতিষ্ঠাঃ ( প্রলয়কালে স্থিতাঃ )। হে ব্রহ্মবিদঃ, কেন [ হেতুনা ] [ বয়ং ] সুখ-ইতরেষু ( সুখেষু দুঃখেষু চ, বিষয়েষু ) ব্যবস্থাং [ কুর্ব্বন্তঃ ] বর্ত্তামহে? ॥১॥

ব্রহ্মবাদিরা বলেন, ব্রহ্ম কি কারণ [ অথবা পরশ্লোকে উক্ত কালাদি ]? আমরা কোথা হইতে জন্মিয়াছি? কি হেতুতে জীবন ধারণ করিতে সক্ষম হইতেছি? [ প্রলয়কালে ] কোথায় থাকি? হে ব্রহ্মবিদ্‌গণ, কি হেতুতে আমরা সুখদুঃখ বিষয়ে ব্যবস্থা [ করত ] বর্ত্তমান থাকি? ॥ ১ ॥

সংযোগ এষাং ন ত্বাত্মভাবা-
দাত্মাপ্যনীশঃ সুখদুঃখহেতোঃ ॥ ২ ॥
তে ধ্যানযোগানুগতা অপশ্যন্
দেবাত্মশক্তিং স্বগুণৈর্নিগূঢ়াম্।
যঃ কারণানি নিখিলানি তানি
কালাত্মযুক্তান্যধিতিষ্ঠত্যেকঃ ॥ ৩ ॥

কালঃ, স্বভাবঃ (পদার্থানাং প্রতিনিয়তা শক্তিঃ), নিয়তিঃ, যদৃচ্ছা (আকস্মিকী প্রাপ্তিঃ), ভূতানি, পুরুষঃ [বা কিং] যোনিঃ (কারণম্) ইতি চিন্ত্যম্? এষাং সংযোগঃ ন তু [কারণং], আত্মভাবাৎ (সংযোগস্য আত্ম-সাপেক্ষত্বাৎ); আত্মা (জীবঃ) অপি সুখদুঃখহেতোঃ অনীশঃ (সৃষ্ট্যাদি কার্য্যে অসমর্থঃ) ॥২॥

ধ্যানযোগ-অনুগতাঃ (ধ্যানযোগ-পরায়ণাঃ) তে (ঋষয়ঃ) স্বগুণৈঃ (সত্ত্বরজস্তমোভিঃ, কার্য্যভূতৈর্বিষয়জাতৈর্বা) নিগূঢ়াম্ (প্রচ্ছন্নাং) দেব-আত্ম-শক্তিং (দেবস্য পরমেশ্বরস্য, আত্মভূতাম্ অস্বতন্ত্রাং শক্তিম্) অপশ্যন্। যঃ একঃ (দেবঃ) তানি (পূর্ব্বোক্তানি) কাল-আত্ম-যুক্তানি [স্বভাবাদীনি] নিখিলানি (সর্ব্বাণি) কারণানি অধিতিষ্ঠতি (নিয়ময়তি) ॥ ৩ ॥

কাল, [পদার্থসমূহের] স্বভাব, নিয়তি, আকস্মিক ঘটনা, ভূতসমূহ, অথবা পুরুষ, কি কারণরূপে চিন্তনীয়? ইহাদের সংযোগও [কারণ] নহে, কেননা [সংযোগ] আত্ম-সাপেক্ষ; এবং আত্মা (অর্থাৎ জীব)ও সুখদুঃখের অধীন বলিয়া [সৃষ্ট্যাদি-কার্য্যে] অসমর্থ ॥ ২ ॥

ধ্যানযোগ পরায়ণ ঋষিগণ স্বগুণসমূহ দ্বারা (অর্থাৎ সত্ত্বরজ-তমোগুণ দ্বারা, বা কার্য্যভূত বিষয়সমূহ দ্বারা) প্রচ্ছন্ন দেবাত্মশক্তি (অর্থাৎ পরমেশ্বরের অধীন শক্তি) দর্শন করিয়াছেন। সেই অদ্বিতীয় [দেবতা] কাল ও আত্মা সংবলিত [স্বভাব প্রভৃতি] পূর্ব্বোক্ত সমুদায় কারণসমূহকে নিয়মিত করেন ॥ ৩ ॥

তমেকনেমিং ত্রিবৃতং ষোড়শান্তং
শতার্দ্ধারং বিংশতিপ্রত্যরাভিঃ।
অষ্টকৈঃ ষড়্‌ভির্বিশ্বরূপৈকপাশং
ত্রিমার্গভেদং দ্বিনিমিত্তৈকমোহম্ ॥ ৪ ॥

[ইদানীং ব্রহ্মণঃ কার্য্যাত্মকম্ অবররূপং চক্রোপময়া দর্শয়তি,—] তম্ একনেমিং (একা কারণাবস্থা নেমিঃ চক্রনাভিঃ ইব যস্য তং), ত্রিবৃতং (ত্রিভিঃ সত্ত্বরজস্তমোভিঃ বৃত্তরূপৈঃ বৃতং বেষ্টিতং), ষোড়শ-অন্তং (ষোড়শকঃ বিকারঃ—পঞ্চভূতানি একাদশেন্দ্রিয়াণি চ অন্তঃ বিস্তার-সমাপ্তিঃ যস্য তং) শত-অর্দ্ধ-অরং (সাংখ্যশাস্ত্রোক্তাঃ পঞ্চাশৎ প্রত্যয়ভেদ-বিপর্য্যয়াঃ অরাঃ ইব যস্য তং), বিংশতি প্রতি-অরাভিঃ (দশেন্দ্রিয়াণি তেষাং চ বিষয়াঃ পূর্ব্বোক্তানাম্ অরাণাং প্রতি-অরাঃ ইব, তৈঃ প্রতি-অরৈঃ [যুক্তং], ষড়্‌ভিঃ (১—ভূম্যাদি প্রকৃতি-অষ্টকম্, ২—ত্বগাদি ধাতু-অষ্টকম্, ৩—অণিমাদি ঐশ্বর্য্য-অষ্টকম্, ৪—ধর্ম্মাদি ভাবাষ্টকম্, ৫—ব্রহ্মাদি দেবাষ্টকম্, ৬—দয়াদি গুণাষ্টকম্, ইতি ষড়্‌ভিঃ) অষ্টকৈঃ [চ যুক্তং], বিশ্বরূপ-একপাশং (নানারূপঃ একঃ কাম-আখ্যঃ পাশঃ যস্য তং) ত্রিমার্গভেদং (ধর্ম্মাধর্ম্মজ্ঞানমার্গভেদাঃ যস্য তং) দ্বিনিমিত্ত-একমোহং

[এখন চক্রের উপমা দ্বারা ব্রহ্মের কার্য্যাত্মক অশ্রেষ্ঠরূপ বর্ণনা করিতেছেন—] সেই একনেমিযুক্ত, [গুণরূপ বৃত্ত-] ত্রয় বেষ্টিত, ষোড়শ অন্ত বিশিষ্ট, পঞ্চাশৎ অর ও বিংশতি প্রতি-অর-যুক্ত, ষড়্-অষ্টক-সমন্বিত, নানারূপ একপাশশালী, মার্গত্রয়চালিত এবং নিমিত্তদ্বয়-জাত একমোহযুক্ত [ব্রহ্মচক্রের ধ্যান করি]। ('একনেমি'—কারণাবস্থারূপ এক চক্রনাভি। 'গুণরূপবৃত্তত্রয়',—সত্ত্ব, রজঃ, তমঃ। 'ষোড়শ-অন্তবিশিষ্ট';—পঞ্চভূত ও একাদশ ইন্দ্রিয় যাহার অন্তস্বরূপ। 'পঞ্চাশৎ-অর'—সাংখ্যশাস্ত্রোক্ত পঞ্চাশৎ প্রত্যয়-বিপর্য্যয় বা ভ্রম। 'বিংশতি-প্রতি-অর',—দশ ইন্দ্রিয় ও তাহাদের বিষয়। 'ষড়্-অষ্টক';—টীকায় দ্রষ্টব্য। 'নানারূপ

পঞ্চস্রোতোম্বুং পঞ্চযোন্যুগ্রবক্রাম্
পঞ্চপ্রাণোর্ম্মিং পঞ্চবুদ্ধ্যাদিমূলাম্।
পঞ্চাবর্ত্তাংপঞ্চদুঃখৌঘবেগাম্
পঞ্চাশদ্ভেদাং পঞ্চপর্ব্বামধীমঃ ॥ ৫ ॥

(পুণ্য-পাপ-নিমিত্তঃ একঃ মোহঃ যস্য তম্) [চক্রোপমং কার্য্যব্রহ্ম বয়ম্ অধীমঃ ইতি উত্তরমন্ত্রসিদ্ধঃ ক্রিয়াপদম্] ॥ ৪ ॥

[ইদানীং নদীরূপেণ কার্য্যব্রহ্ম দর্শয়তি,—] পঞ্চস্রোতঃ-অম্বুং (চক্ষুরাদীনি জ্ঞানেন্দ্রিয়াণি অম্বুস্থানানি যস্যাঃ তাং), পঞ্চযোনি-উগ্রবক্রাং (পঞ্চযোনিভিঃ উৎসস্থানীয়ৈঃ পঞ্চভূতৈঃ উগ্রা বক্রা চ যা তাং), পঞ্চ-প্রাণোর্ম্মিং (পঞ্চ প্রাণাঃ ঊর্ম্ময়ঃ ইব যস্যাঃ তাং), পঞ্চবুদ্ধ্যাদিমূলাং (পঞ্চবুদ্ধীনাং দৃষ্ট্যাদীনাং আদিঃ মূলকারণং মনঃ এব মূলং যস্যাঃ তাং), পঞ্চাবর্ত্তাং (পঞ্চরূপাদয়ঃ বিষয়াঃ আবর্ত্তস্থানীয়াঃ যস্যাঃ তাং), পঞ্চদুঃখৌঘবেগাং (পঞ্চদুঃখ-ওঘাঃ পঞ্চদুঃখ-সমূহাঃ গর্ভ-জন্ম-জরা-ব্যাধি-মরণানি বেগাঃ প্রবাহাঃ ইব যস্যাঃ তাং) পঞ্চাশদ্-ভেদাং (লজ্জা-ঘৃণা-প্রভৃতয়ঃ পঞ্চাশদ্ভেদাঃ বুদ্ধয়ঃ এব শাখা-প্রশাখা-রূপ-ভেদাঃ

একপাশ',—কামনা। 'মার্গত্রয়',—ধর্ম্ম, অধর্ম্ম ও জ্ঞান। 'নিমিত্ত-দ্বয়',—পুণ্য ও পাপ)॥ ৪ ॥

[এখন নদীরূপে কার্য্যব্রহ্মের বর্ণনা করিতেছেন;—] [আমরা] পঞ্চস্রোতোরূপ-জলযুক্তা, পঞ্চ উৎস বশে উগ্রা ও বক্রা, পঞ্চপ্রাণ-রূপ উর্ম্মিবিশিষ্টা, পঞ্চজ্ঞানের কারণরূপী মন হইতে উদ্ভূতা পঞ্চ আবর্ত্ত সমন্বিতা, পঞ্চদুঃখরূপ প্রবাহশালিনী এবং পঞ্চাশদ্‌ভেদ-বিশিষ্টা (অর্থাৎ পঞ্চাশৎ শাখা-অনুশাখা-সমন্বিতা), পঞ্চ পর্ব্ব-বিশিষ্টা (অর্থাৎ সোপানাবলির ন্যায় পঞ্চধা বিভক্ত পুলিন-সমন্বিতা) [নদীর] ধ্যান করি। ('পঞ্চস্রোত',—চক্ষুরাদি পঞ্চেন্দ্রিয়। 'পঞ্চ উৎস',—পঞ্চ ভূত। 'পঞ্চ আবর্ত্ত',—রূপাদি পঞ্চবিষয়। 'পঞ্চদুঃখ',—গর্ভ, জন্ম, জরা, ব্যাধি ও মরণ। 'পঞ্চাশদ্ভেদ',—লজ্জা,

সর্ব্বাজীবে সর্ব্বসংস্থে বৃহন্তে
তস্মিন্ হংসো ভ্রাম্যতে ব্রহ্মচক্রে।
পৃথগাত্মানং প্রেরিতারঞ্চ মত্বা
জুষ্টস্ততস্তেনামৃতত্বমেতি ॥ ৬ ॥

উদ্গীতমেতৎ পরমন্তু ব্রহ্ম
তস্মিংস্ত্রয়ং সুপ্রতিষ্ঠাক্ষরঞ্চ।
অত্রান্তরং ব্রহ্মবিদো বিদিত্বা
লীনা ব্রহ্মণি তৎপরা যোনিমুক্তাঃ ॥ ৭ ॥

যস্যাঃ তাং), পঞ্চপর্ব্বাম্ (অবিদ্যা—অস্মিতা-রাগ-দ্বেষ অভিনিবেশাঃ পঞ্চপর্ব্বাণি, পঞ্চসোপানানি ইব পুলিনানি যস্যাঃ তাম্) অধীমঃ (ধ্যায়ামঃ) ॥ ৫ ॥

হংসঃ (হন্তি গচ্ছতি অধ্বানম্ ইতি হংসঃ, জীবঃ) আত্মানম্ প্রেরিতারম্ (প্রেরয়িতারম্ ঈশ্বরম্) চ পৃথক্ মত্বা তস্মিন্ সর্ব্ব-আজীবে (সর্ব্বেষাম্ আজীবনম্ অস্মিন্ ইতি) সর্ব্ব-সংস্থে (সর্ব্বেষাং সংস্থা সমাপ্তিঃ প্রলয়ঃ যস্মিন্ ইতি) বৃহন্তে (বৃহতি) ব্রহ্মচক্রে ভ্রাম্যতে। তেন (ঈশ্বরেণ) জুষ্টঃ (উপকৃতঃ সন্) ততঃ [সঃ] অমৃতত্বম্ এতি (লভতে) ॥ ৬ ॥

এতৎ পরমং তু ব্রহ্ম [বেদান্তৈঃ] উদ্গীতম্ (উপদিষ্টং)। তস্মিন্ ত্রয়ং (ভোক্তা, ভোগ্যং, প্রেরয়িতা ইতি ত্রয়ং) [অস্তি]; [তৎ এব] সুপ্রতিষ্ঠা

ঘৃণা প্রভৃতি পঞ্চাশ প্রকার বুদ্ধি। 'পঞ্চপর্ব্ব',—অবিদ্যা, অহংভাব, রাগ, দ্বেষ ও অভিনিবেশ) ॥ ৫ ॥

জীব আপনাকে ও নিয়ন্তাকে (অর্থাৎ পরমেশ্বরকে) পৃথক্ মনে করিয়া সেই সর্ব্বজীবাধার ও সকলের লয়স্থান বৃহৎ ব্রহ্মচক্রে ভ্রাম্যমাণ হয়। তাঁহাদ্বারা (অর্থাৎ পরমেশ্বর দ্বারা) উপকৃত হইয়া তৎপর সে অমৃতত্ব লাভ করে ॥ ৬ ॥

এই পরব্রহ্ম [বেদান্তে] উদ্গীত (অর্থাৎ উপদিষ্ট) হইয়াছেন। তাঁহাতে (ভোক্তা, ভোগ্য ও নিয়ন্তা এই ভাব-) ত্রয়

সংযুক্তমেতৎ ক্ষরমক্ষরঞ্চ
ব্যক্তাব্যক্তং ভরতে বিশ্বমীশঃ।
অনীশশ্চাত্মা বধ্যতে ভোক্তৃভাবাৎ
জ্ঞাত্বা দেবং মুচ্যতে সর্ব্বপাশৈঃ ॥ ৮ ॥
জ্ঞাজ্ঞৌ দ্বাবজাবীশানীশা-
বজা হ্যেকা ভোক্তৃভোগ্যার্থযুক্তা।

(জগতঃ শোভনঃ আশ্রয়ঃ) অক্ষরং চ। অত্র (জগতি) অন্তরং (প্রপঞ্চাতীতং ব্রহ্ম) বিদিত্বা তৎপরাঃ (ব্রহ্মপরায়ণাঃ) ব্রহ্মবিদঃ ব্রহ্মণি লীনাঃ যোনিমুক্তাঃ (জন্মান্তরাৎ মুক্তাঃ) [ভবন্তি] ॥ ৭ ॥

ঈশঃ এতৎ সংযুক্তং ক্ষরম্ অক্ষরং চ, ব্যক্তম্ অব্যক্তং চ বিশ্বম্ ভরতে (বিভর্ত্তি)। অনীশঃ (ঈশ্বরত্ববিহীনঃ, শক্তিহীনঃ বা) চ আত্মা ভোক্তৃ-ভাবাৎ (সুখদুঃখাদেঃ অধীনত্বাৎ) বধ্যতে (অবিদ্যাদিবন্ধনৈঃ বদ্ধঃ ভবতি)। [কিন্তু] দেবং জ্ঞাত্বা সর্ব্বপাশৈঃ মুচ্যতে ॥ ৮ ॥

জ্ঞ-অজ্ঞৌ অজৌ দ্বৌ ঈশ-অনীশৌ (জীব-ঈশ্বরৌ) [স্তঃ]। (জীবস্য

বিদ্যমান আছে, এবং তিনি [জগতের] সুপ্রতিষ্ঠা ও অ[illegible]। এই জগতে প্রপঞ্চাতীত [ব্রহ্মকে] জানিয়া ব্রহ্মপরায়ণ ব্রহ্মবিদ্‌গণ ব্রহ্মে লীন এবং জন্মান্তর হইতে মুক্ত হয়েন ॥ ৭ ॥

ঈশ্বর এই [পরস্পর-] সংযুক্ত ক্ষর ও অক্ষর, ব্যক্ত ও অব্যক্ত সমুদায় বিষয় ধারণ করিয়া আছেন। আর অনীশ (অর্থাৎ ঈশ্বরত্ববিহীন অথবা শক্তিহীন) আত্মা ভোক্তৃভাববশতঃ (অর্থাৎ সুখদুঃখাদির অধীনতাবশতঃ [অবিদ্যাদি বন্ধনে] আবদ্ধ হয়। কিন্তু দেবকে (অর্থাৎ ঈশ্বরকে) জানিয়া সমুদায় বন্ধন হইতে মুক্ত হয় ॥ ৮ ॥

জ্ঞানী ও অজ্ঞানী এবং জন্মরহিত ঈশ্বর ও জীব, এই দুজন

অনন্তশ্চাত্মা বিশ্বরূপো হ্যকর্ত্তা
ত্রয়ং যদা বিন্দতে ব্রহ্মমেতৎ ॥ ৯ ॥
ক্ষরং প্রধানমমৃতাক্ষরং হরঃ
ক্ষরাত্মানাবীশতে দেব একঃ।
তস্যাভিধ্যানাদ্ যোজনাৎ তত্ত্বভাবাদ্
ভূয়শ্চান্তে বিশ্বমায়ানিবৃত্তিঃ ॥ ১০ ॥

ঈশ্বরস্বরূপত্বাৎ অজত্বম্। ভোক্তৃভোগ্যার্থযুক্তা (ভোক্তুঃ ভোগ্যবিষয়ৈঃ সংযুক্তা, ভোগ্যবিষয়-প্রদায়িনী) অজা হি একা [প্রকৃতিনাম্নী পরমেশশক্তিঃ অস্তি]। (শক্তিরূপেণ ঈশ্বরৈকত্বাৎ তস্যাঃ অজত্বম্)। আত্মা (পরমাত্মা) চ (এব) বিশ্বরূপঃ হি অকর্ত্তা (কর্তৃত্বাদি সংসার-ধর্ম রহিতঃ)। যদা [জ্ঞানী] এতৎ ত্রয়ং (জীব-ঈশ্বর-প্রকৃতিরূপত্রয়ং) ব্রহ্মম্ (ব্রহ্ম; মকারঃ ছান্দসঃ) বিন্দতে (অনুভব-দ্বারা লভতে) [তদা সঃ মুচ্যতে] ॥ ৯ ॥

ক্ষরম্ প্রধানম্ (প্রকৃতিঃ), অমৃত-অক্ষরঃ হরঃ (পরমেশ্বরঃ,—অবিদ্যাদিকং হরতি ইতি)। একঃ দেবঃ ক্ষর-আত্মনৌ (প্রকৃতি-জীবৌ) ঈশতে (ঈষ্টে,

[আছেন]। (জীব স্বরূপাংশে ঈশ্বরের সহিত এক, এই জন্য তাহাকে জন্মরহিত বলা হইয়াছে)। ভোক্তার ভোগ্যবিষয় প্রদায়িনী ও জন্মরহিতা এক [প্রকৃতিনাম্নী পরমেশ্বরের শক্তি আছে]। (প্রকৃতি ঈশ্বরের শক্তিরূপে ঈশ্বরের সহিত এক, সুতরাং জন্মরহিত)। আত্মাই (অর্থাৎ পরমাত্মাই) বিশ্বরূপ ও অকর্ত্তা (অর্থাৎ জীবের ন্যায় তাঁহার কর্তৃত্বাদি সংসারভাব নাই; তিনি স্বতন্ত্র স্বাধীন থাকিয়া, বাসনা-পরতন্ত্র না হইয়া, বিশ্বরূপ হয়েন)। এই [জীব, প্রকৃতি ও ঈশ্বর-রূপ-] ত্রয়যুক্ত ব্রহ্মকে যখন [সাধক অনুভব দ্বারা] লাভ করেন [তখন তিনি মুক্ত হয়েন] ॥ ৯ ॥

ক্ষর প্রকৃতি, অমৃত ও অক্ষর হর (অর্থাৎ অবিদ্যাদির হরণকারী পরমেশ্বর)। [সেই] অদ্বিতীয় দেব প্রকৃতি ও জীবকে

জ্ঞাত্বা দেবং সর্ব্বপাশাপহানিঃ
ক্ষীণৈঃ ক্লেশৈর্জন্মমৃত্যুপ্রহানিঃ।
তস্যাভিধ্যানাৎ তৃতীয়ং দেহভেদে
বিশ্বৈশ্বর্য্যং কেবল আপ্তকামঃ ॥ ১১ ॥
এতজ্জ্ঞেয়ং নিত্যমেবাত্মসংস্থং
নাতঃ পরং বেদিতব্যং হি কিঞ্চিৎ।

নিয়ময়তি)। তস্য অভিধ্যানাৎ (চিন্তনাৎ), যোজনাৎ (সংযোগাৎ), তত্ত্বভাবাৎ (ব্রহ্মৈকত্বাৎ) অন্তে ভূয়ঃ (নিঃশেষং) বিশ্বমায়া-নিবৃত্তিঃ (সর্ব্ব-মোহনাশঃ) [ভবতি] ॥ ১০ ॥

দেবং জ্ঞাত্বা সর্ব্ব-পাশানাম্ অপহানিঃ (ছেদনম্) [ভবতি]। ক্ষীণৈঃ (বিনষ্টৈঃ) ক্লেশৈঃ (মোহজৈঃ দুঃখৈঃ,—মোহজ-দুঃখবিনাশাৎ ইত্যর্থঃ) জন্ম-মৃত্যু-প্রহাণিঃ (জন্ম-মৃত্যু-নিবৃত্তিঃ) [ভবতি]। তস্য (দেবস্য) অভিধ্যানাৎ দেহভেদে (শরীরপাতাৎ অনন্তরং) [সাধকস্য] তৃতীয়ং [পদং] বিশ্বৈশ্বর্য্যং [ভবতি]; ততঃ সঃ কেবলঃ সর্ব্বৈশ্বর্য্যমুক্তঃ, নিরুপাধিকঃ) [সন্] আপ্তকামঃ (পূর্ণানন্দঃ) [ভবতি] ॥ ১১ ॥

এতৎ নিত্যম্ আত্মসংস্থং (সত্তান্তর-নিরপেক্ষম্, সাধকস্য আত্মনি স্থিতং বা) [ব্রহ্ম] এব জ্ঞেয়ম্। অতঃপরং নহি কিঞ্চিৎ বেদিতব্যম্ [অস্তি]।

নিয়মিত করেন। তাঁহার চিন্তন, এবং তাঁহার সহিত সংযোগ ও একত্ববশতঃ অন্তে সম্পূর্ণরূপে সমুদায় মোহ নষ্ট হয় ॥ ১০ ॥

ঈশ্বরকে জানিলে সমুদায় বন্ধন ছিন্ন হয়। [মোহজ] সমুদায় দুঃখ নষ্ট হইলে জন্মমৃত্যু-নিবৃত্তি হয়। তাঁহার চিন্তনে শরীরপাতের পর [সাধকের] বিশ্বৈশ্বর্য্য [নামক] তৃতীয় [অবস্থা লাভ] হয়। [তৎপর তিনি] কেবল (অর্থাৎ সর্ব্বৈশ্বর্য্যমুক্ত নিরুপাধিক) [হইয়া] আপ্তকাম (অর্থাৎ পূর্ণানন্দযুক্ত) হয়েন ॥১১॥

এই নিত্য, আত্মসংস্থ (অর্থাৎ সত্তান্তর-নিরপেক্ষ, বা সাধকের

ভোক্তা ভোগ্যং প্রেরিতারঞ্চ মত্বা
সর্ব্বং প্রোক্তং ত্রিবিধং ব্রহ্মমেতৎ ॥ ১২ ॥
বহ্নের্যথা যোনিগতস্য মূর্ত্তি-
র্ন দৃশ্যতে নৈব চ লিঙ্গনাশঃ।
স ভূয় এবেন্ধনযোনিগৃহ্য-
স্তদ্বোভয়ং বৈ প্রাণবেন দেহে ॥ ১৩ ॥

ভোক্তা (জীবঃ) ভোগ্যং (প্রকৃতিরূপং) প্রেরিতারং (প্রেরয়িতারং, নিয়ন্তারম্ ঈশ্বরং) চ মত্বা (জ্ঞাত্বা), এতৎ প্রোক্তং ত্রিবিধং (ভোক্তৃ-ভোগ্য-প্রেরয়িতৃরূপং) সর্ব্বং ব্রহ্মং (ব্রহ্ম) [এব ইতি জ্ঞাত্বা মুচ্যতে] ॥ ১২ ॥

যথা যোনিগতস্য (কারণরূপ-অগ্নিজ্বালনকাষ্ঠস্থিতস্য) বহ্নেঃ মূর্ত্তিঃ ন দৃশ্যতে, ন এব চ তস্য লিঙ্গনাশঃ (সূক্ষ্মদেহস্য নাশঃ) [ভবতি]; সঃ (কাষ্ঠগতঃ অগ্নিঃ ভূয়ঃ (পুনঃ পুনঃ) ইন্ধনযোনি-গৃহ্যঃ (ইন্ধনরূপেণ কারণেন মথনাৎ গ্রহণীয়ঃ, দর্শনীয়ঃ) এব, তৎ বা (ইব) উভয়ং (উভয়ৌ অগ্নি-আত্মানৌ, মথনাৎ এব গৃহ্যতে ইত্যর্থঃ); প্রণবেন (ওঁকারোচ্চারণেন) বৈ দেহে [আত্মা গৃহ্যতে] ॥ ১৩ ॥

আত্মস্থিত) [ব্রহ্ম] ই জ্ঞেয়। ইহাঁর উপর কিছুই জানিবার নাই। জীব প্রকৃতি ও নিয়ন্তাকে [অর্থাৎ ঈশ্বরকে] জানিয়া, এই পূর্ব্বোক্ত ত্রিবিধ (অর্থাৎ ভোক্তৃ, ভোগ্য ও প্রেরয়িতৃরূপ) সমুদায়কে ব্রহ্ম-[রূপে জানিয়া মুক্ত হয়] ॥ ১২ ॥

যেমন কারণস্থিত (অর্থাৎ অগ্নিজ্বালন কাষ্ঠে স্থিত) অগ্নির রূপ দেখা যায় না, অথচ ইহার সূক্ষ্মদেহের নাশ হয় না; ইন্ধনরূপ কারণ দ্বারা ঘর্ষণযোগেই ইহাকে পুনঃ পুনঃ দর্শন করিতে হয়, উভয়ই সেইরূপ (অর্থাৎ অগ্নি ও আত্মা উভয়ই কেবল মন্থনগ্রাহ্য); প্রণব (অর্থাৎ ওঁকারোচ্চারণ) দ্বারাই দেহে [আত্মা উপলব্ধ হয়েন] ॥ ১৩ ॥

স্বদেহমরণিং কৃত্বা প্রণবঞ্চোত্তরারণিম্।
ধ্যাননির্ম্মথনাভ্যাসাদ্ দেবং পশ্যেন্নিগূঢ়বৎ ॥ ১৪॥
তিলেষু তৈলং দধিনীব সর্পি-
রাপঃ স্রোতঃস্বরণীষু চাগ্নিঃ।
এবমাত্মাত্মনি গৃহ্যতেঽসৌ
সত্যেনৈনং তপসা যোঽনুপশ্যতি ॥ ১৫ ॥
সর্ব্বব্যাপিনমাত্মানং ক্ষীরে সর্পিরিবার্পিতম্।

স্বদেহম্ অরণিং (ঘর্ষণেন অগ্নি-জ্বালনার্থং কাষ্ঠম্ অরণিঃ, তম্) কৃত্বা, প্রণবম্ (ওঁকারং) চ উত্তর-অরণিং (ঊর্দ্ধারণিং) [কৃত্বা] ধ্যান-নির্ম্মথন-অভ্যাসাৎ (ধ্যানরূপ-ঘর্ষণাভ্যাসাৎ) [সাধকঃ] দেবং নিগূঢ়বৎ (নিগূঢ়াগ্নিবৎ) পশ্যেৎ ॥ ১৪ ॥

তিলেষু তৈলং, দধিনি সর্পিঃ (ঘৃতম্), স্রোতঃসু (নদীগর্ভেষু) আপঃ, অরণীষু অগ্নিঃ ইব। এবং যঃ সত্যেন তপসা চ এনং (দেবম্) অনুপশ্যতি (অন্বিচ্ছতি) [তেন] অসৌ আত্মা আত্মনি গৃহ্যতে ॥ ১৫ ॥

ক্ষীরে (দুগ্ধে) অর্পিতং সর্পিঃ ইব সর্ব্বব্যাপিনম্ আত্মবিদ্যা-তপঃ-মূলম্

নিজদেহকে অরণি (অর্থাৎ ঘর্ষণদ্বারা অগ্নিজ্বালনার্থ যে কাষ্ঠ, সেইরূপ) করিয়া, এবং প্রণব (অর্থাৎ ওঁকারকে) উত্তরারণি (অর্থাৎ ঊর্দ্ধারণি) করিয়া ধ্যানরূপ ঘর্ষণ অভ্যাস দ্বারা [সাধক] ঈশ্বরকে নিগূঢ় (অগ্নিবৎ) দর্শন করিবেন ॥ ১৪ ॥

যেমন তিলে তৈল, দধিতে ঘৃত, নদীগর্ভে জল, এবং অরণির মধ্যে অগ্নি [প্রাপ্ত হওয়া যায়], তেমনি যিনি সত্য ও তপস্যার সহিত ইহাঁকে (অর্থাৎ ঈশ্বরকে) অন্বেষণ করেন [তাঁহাদ্বারা] ঐ আত্মা আত্মাতে গৃহীত হয়েন ॥ ১৫ ॥

যেমন দুগ্ধে ঘৃত থাকে, সেরূপ সর্ব্ববিষয়ে ব্যাপ্ত এবং আত্ম-

আত্মবিদ্যাতপোমূলং তদ্‌ ব্রহ্মোপনিষৎ পরম্‌ ॥
তদ্‌ব্রহ্মোপনিষৎ পরম্‌ ইতি ॥ ১৬ ॥

ইতি প্রথমোঽধ্যায়ঃ ॥ ১ ॥ ওঁ তৎ সৎ ॥

(আত্মবিদ্যা চ তপঃ চ যস্য লাভে মূলং হেতুঃ, তম্‌) আত্মানং,—তৎ উপনিষৎ-পরম্‌ (উপনিষৎসু পরং শ্রেয়ঃ ইতি রূপেণ উপদিষ্টম্‌) ব্রহ্ম—[ যঃ সত্যেন তপসা চ অনুপশ্যতি তেন অসৌ আত্মনি গৃহ্যতে—ইতি পূর্ব্বশ্লোকেন সম্বন্ধঃ ] ॥ ১৬ ॥

ইতি প্রথমঃ অধ্যায়ঃ ॥ ১ ॥ ওঁ তৎ সৎ ॥

বিদ্যা ও তপস্যাদ্বারা লভ্য আত্মাকে,—উপনিষদে পরম [ শ্রেয়োরূপে উপদিষ্ট ] সেই ব্রহ্মকে [ যিনি সত্য ও তপস্যা দ্বারা অন্বেষণ করেন তাঁহাদ্বারা তিনি আত্মাতে লব্ধ হয়েন] ॥ ১৬ ॥

ইতি প্রথম অধ্যায় ॥ ১ ॥ ওঁ তৎ সৎ ॥



## দ্বিতীয়োঽধ্যায়ঃ।

—**—

হরিঃ ওঁ ॥

যুঞ্জানঃ প্রথমং মনস্তত্ত্বায় সবিতা ধিয়ঃ।
অগ্নের্জ্যোতির্নিচায্য পৃথিব্যা অধ্যাভরৎ ॥ ১ ॥ *
যুক্তেন মনসা বয়ং দেবস্য সবিতুঃ সবে।
স্ববর্গেয়ায় শক্ত্যা ॥ ২ ॥

সবিতা তত্ত্বায় (মম তত্ত্বজ্ঞানলাভায়) প্রথমং (ধ্যানারম্ভে) [মম] মনঃ ধিয়ঃ (বাহ্যবিষয়জ্ঞানানি) চ যুঞ্জানঃ (পরমাত্মনি সংযুজ্য) অগ্নেঃ জ্যোতিঃ নিচায্য (সংগৃহ্য) পৃথিব্যাঃ অধি (অস্মিন্ শরীরে ইত্যর্থঃ) আভরৎ (আহরৎ, আহরতু ইতি ভাবঃ)। (অগ্নেঃ ইতরাসাম্ অপি অনুগ্রাহক-দেবতানাং যৎ সর্ব্ববস্তু-প্রকাশসামর্থ্যং তৎ সবিতা ময়ি সম্পাদয়েৎ ইত্যর্থঃ) ॥১॥

বয়ং যুক্তেন (পরমাত্মনি সংযোজিতেন) মনসা দেবস্য সবিতুঃ সবে (অনুজ্ঞায়াং সত্যাং) স্ববর্গেয়ায় (স্বর্গেয়ায়,—স্বর্গপ্রাপ্তয়ে, পরমার্থপ্রাপ্তয়ে ইত্যর্থঃ) শক্ত্যা (যথাসামর্থ্যং) [প্রযতামহে] ॥ ২ ॥

সবিতা [আমার] তত্ত্বজ্ঞানলাভার্থ প্রথমে (অর্থাৎ ধ্যানারম্ভে) [আমার] মন ও বাহ্যবিষয়জ্ঞানকে [পরমাত্মাতে] সংযুক্ত করিয়া এবং অগ্নির জ্যোতি সংগ্রহ করিয়া পৃথিবীর উপরে (অর্থাৎ এই শরীরে) আনয়ন করিলেন (ভাবার্থ—আনয়ন করুন। অর্থাৎ অগ্নি ও অন্যান্য অনুগ্রাহক দেবতার যে সর্ব্ব-বস্তু-প্রকাশ-সামর্থ্য, তাহা সবিতা আমাতে সঞ্চারিত করুন) ॥১॥

---

* এতদাদয়ঃ সপ্ত মন্ত্রা বেদসংহিতাভ্যঃ সংগৃহীতাঃ, ভাষ্যকারেণ চ ব্রহ্ম-যোগপক্ষে ব্যাখ্যাতাঃ।

যুক্ত্বায় মনসা দেবান্ সুবর্যতো ধিয়া দিবম্।
বৃহজ্জ্যোতিঃ করিষ্যতঃ সবিতা প্রসুবাতি তান্ ॥ ৩ ॥

যুঞ্জতে মন উত যুঞ্জতে ধিয়ো
বিপ্রা বিপ্রস্য বৃহতো বিপশ্চিতঃ।
বি হোত্রা দধে বয়ুনাবিদেক ইন্-
মহী দেবস্য সবিতুঃ পরিষ্টুতিঃ ॥ ৪ ॥

সুবর্য্যতঃ ( সুবঃ স্বর্গং পূর্ণানন্দব্রহ্ম যতঃ গচ্ছতঃ,—ব্রহ্মাভিমুখিনঃ ), [তথা] ধিয়া ( সম্যগ্দর্শনেন ) দিবং ( দ্যোতনস্বভাবং ) বৃহৎ ( মহৎ, ব্রহ্ম ) জ্যোতিঃ ( প্রকাশং ) করিষ্যতঃ দেবান্ ( করণানি ) মনসা যুক্ত্বায় ( যোজয়িত্বা ) সবিতা তান্ প্রসুবাতি ( তথাকর্ত্তুম্ অনুজানাতু ইত্যর্থঃ ) ॥ ৩ ॥

যে বিপ্রাঃ মনঃ যুঞ্জতে ( পরমাত্মনি যোজয়ন্তি ) উত ধিয়ঃ যুঞ্জতে, [ তৈঃ ] বিপ্রস্য ( জ্ঞানবতঃ ) বৃহতঃ ( মহতঃ ) বিপশ্চিতঃ ( সর্ব্বজ্ঞস্য ) দেবস্য সবিতুঃ মহী ( মহতী ) পরিষ্টুতিঃ ( প্রশংসা, স্তুতিঃ ) [ কর্ত্তব্যা ]। বয়ুনাবিৎ (কর্ম্মজ্ঞঃ) একঃ (সবিতা) ইৎ (এব) হোত্রাঃ (হোত্রাণি,—ক্রিয়াঃ) বিদধে (বিহিতবান্) ॥৪॥

আমরা [ পরমাত্মাতে ] সংযুক্ত মনের সহিত সূর্য্যদেবের আজ্ঞাধীন [ থাকিয়া যেন ] স্বর্গ ( অর্থাৎ পরমার্থ ) প্রাপ্তির জন্য যথাশক্তি [ যত্ন করি ] ॥ ২ ॥

স্বর্গ ( অর্থাৎ পূর্ণানন্দ ব্রহ্মের অভিমুখে ) গমনশীল, এবং সম্যগ্ দর্শন দ্বারা জ্যোতির্ম্ময় ব্রহ্মকে প্রকাশ করিতে পারে এমন ইন্দ্রিয়গণকে মনদ্বারা সংযুক্ত করিয়া সবিতা তাহাদিগকে তাহাই করিতে আদেশ করুন ॥ ৩ ॥

যে বিপ্রগণ মন এবং [ অন্যান্য ] ইন্দ্রিয় [ পরমাত্মাতে ] সংযুক্ত করেন, [ তাঁহাদের পক্ষে ] জ্ঞানবান্, মহৎ এবং সর্ব্বজ্ঞ সবিতাদেবের অতিশয় স্তুতি করা [ কর্ত্তব্য ]। কর্ম্মজ্ঞ একমাত্র সবিতা ক্রিয়া সমূহের বিধান করিয়াছেন ॥ ৪ ॥

যুজে বাং ব্রহ্ম পূর্ব্ব্যং নমোভি-
র্ব্বি শ্লোক এতু পথ্যেব সূরেঃ।
শৃণ্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রা
আ যে ধামানি দিব্যানি তস্থুঃ॥ ৫॥

অগ্নির্যত্রাভিমথ্যতে বায়ুর্যত্রাধিরুধ্যতে।
সোমো যত্রাতিরিচ্যতে তত্র সঞ্জায়তে মনঃ॥ ৬॥

বাং (যুবয়োঃ করণানুগ্রাহকয়োঃ,—তাভ্যাং প্রকাশিতম্ ইত্যর্থঃ। অথবা বাম্ ইতি বহুবচনার্থে, যুষ্মাকং) [কারণভূতং] পূর্ব্ব্যং (পূর্ব্বং, চিরন্তনং) ব্রহ্ম নমোভিঃ (নমস্কারৈঃ) [অহং] যুজে (সমাদধে)। [মম] শ্লোকঃ (কীর্ত্তিতব্যঃ) সূরেঃ (সাধোঃ) পথি এব বি-এতু (বিবিধম্ আগচ্ছতু)। [হে] অমৃতস্য বিশ্বে পুত্রাঃ, যে দিব্যানি ধামানি আতস্থুঃ, শৃণ্বন্তু ॥ ৫ ॥

যত্র অগ্নিঃ অভিমথ্যতে (অরণিদ্বয়-ঘর্ষণেন উৎপদ্যতে), যত্র বায়ুঃ অধিরুধ্যতে (অগ্নি-প্রজ্বালনার্থম্ অগ্নিকুণ্ডে আবদ্ধো ভবতি, কিঞ্চ, প্রাণবায়ুঃ রেচকাদিকরণাৎ), যত্র সোমঃ (সোমরসঃ) [পাত্রাৎ পূর্য্যমাণঃ] অতিরিচ্যতে (বাহুল্যেন তিষ্ঠতি ইত্যর্থঃ) তত্র [জ্ঞানযোগে অপ্রতিষ্ঠস্য পুরুষস্য ক্রতৌ] মনঃ (প্রবৃত্তিঃ) সঞ্জায়তে ॥ ৬ ॥

তোমাদের (অর্থাৎ ইন্দ্রিয় ও তদনুগ্রাহক দেবতা এই দুয়ের প্রকাশিত, অথবা তোমাদের কারণভূত) চিরন্তন ব্রহ্মকে নমস্কারের সহিত আমি ধ্যান করি। আমার কীর্ত্তয়িতব্য [তিনি] সাধু-পথে বিবিধ প্রকারে আগমন করুন (অর্থাৎ আমার হৃদয়ে প্রকাশ পান)। 'হে দিব্যধামবাসী অমৃতের পুত্রগণ, শ্রবণ কর ॥ ৫ ॥

যে স্থলে [অরণিদ্বয় ঘর্ষণদ্বারা] অগ্নি উৎপন্ন করা হয়, যে স্থলে [অগ্নি-প্রজ্বালনার্থ অগ্নিকুণ্ডে এবং প্রাণায়াম দ্বারা শরীরের মধ্যে] বায়ু আবদ্ধ করা হয়, যে স্থলে সোমরস [পাত্র পরিপূর্ণ

সবিত্রা প্রসবেন জুষেত ব্রহ্ম পূর্ব্ব্যম্।
তত্র যোনিং কৃণবসে ন হি তে পূর্ব্বমক্ষিপৎ ॥ ৭ ॥
ত্রিরুন্নতং স্থাপ্য সমং শরীরং
হৃদীন্দ্রিয়াণি মনসা সন্নিবেশ্য
ব্রহ্মোড়ুপেন প্রতরেত বিদ্বান্
স্রোতাংসি সর্ব্বাণি ভয়াবহানি ॥ ৮ ॥

সবিত্রা প্রসবেন (সবিতুঃ প্রসাদেন) পূর্ব্ব্যম্ (চিরন্তনং) ব্রহ্ম জুষেত (সাধকেন সেবেত)। তত্র (ব্রহ্মণি) যোনিম্ (আশ্রয়ং) কৃণবসে (কুরুষ)। [এবং কুর্ব্বতঃ] তে (তব) পূর্ব্বম্ (পূর্ব্বকৃতং কর্ম্ম) ন হি (নৈব) অক্ষিপৎ (তব চিত্তবিক্ষেপং করিষ্যতি,—বন্ধকারণং ভবিষ্যতি)॥ ৭ ॥

ত্রিরুন্নতং (ত্রীণি উন্নতানি উরোগ্রীবশিরাংসি যস্মিন্, তং) শরীরং সমং স্থাপ্য, ইন্দ্রিয়াণি মনসা হৃদি সন্নিবেশ্য বিদ্বান্ ব্রহ্ম-উড়ুপেন (ব্রহ্মপ্রাপ্তেঃ উপায়ভূতেন প্রণবরূপেণ ভেলকেন) সর্ব্বাণি ভয়াবহানি স্রোতাংসি (সংসার-সরিতঃ) প্রতরেত (অতিক্রমেৎ)॥ ৮ ॥

করিয়া] উথলিয়া পড়ে (অর্থাৎ বহুপরিমাণে সংগৃহীত থাকে), সে স্থলে [জ্ঞানযোগে অপ্রতিষ্ঠিত ব্যক্তির যজ্ঞাদিতে] প্রবৃত্তি জন্মে ॥ ৬ ॥

সবিতার প্রসাদে [সাধক] চিরন্তন ব্রহ্মের সেবা করুন। তাহাতে আশ্রয় কর। [এরূপ করিলে] তোমার পূর্ব্বকৃত কর্ম্ম তোমার [চিত্ত-] বিক্ষেপ করিবে না (তোমার বন্ধনের কারণ হইবে না)॥ ৭ ॥

[বক্ষঃস্থল, গ্রীবা ও মস্তক এই] তিন উন্নতস্থানবিশিষ্ট শরীর সমভাবে স্থাপন করিয়া, এবং মনদ্বারা ইন্দ্রিয়সমূহকে হৃদয়ে সন্নিবেশিত করিয়া ব্রহ্ম (প্রাপ্তির উপায়স্বরূপ প্রণবরূপ) ভেলাদ্বারা জ্ঞানী সমুদায় ভয়াবহ [সংসাররূপ] স্রোত উত্তীর্ণ হয়েন ॥ ৮ ॥

প্রাণান্ প্রপীড্যেহ সংযুক্তচেষ্টঃ
ক্ষীণে প্রাণে নাসিকয়োচ্ছ্বসীত।
দুষ্টাশ্বযুক্তমিব বাহমেনং
বিদ্বান্ মনো ধারয়েতাপ্রমত্তঃ ॥ ৯ ॥
সমে শুচৌ শর্করাবহ্নিবালুকা-
বিবর্জ্জিতে শব্দজলাশ্রয়াদিভিঃ।
মনোঽনুকূলে ন তু চক্ষুপীড়নে
গুহানিবাতাশ্রয়ণে প্রযোজয়েৎ ॥ ১০ ॥

ইহ (অত্র বিষয়ে, [এতৎ এব কর্ত্তব্যম্,—সাধকঃ] প্রাণান্ প্রপীড্য সংযুক্তচেষ্টঃ (সংযুক্তা সংযতা চেষ্টা অঙ্গপ্রত্যঙ্গাদিচালনং যস্য, সঃ) [সন্] প্রাণান্ প্রপীড্য (সংযতান্ কৃত্বা) ক্ষীণে (শক্তিহীনে) প্রাণে (মনসি) সতি নাসিকয়া (ন মুখেন ইত্যর্থঃ) উচ্ছ্বসীত (শ্বাসপ্রশ্বাসং কুর্য্যাৎ)। বিদ্বান্ অপ্রমত্তঃ [সন্] দুষ্টাশ্ব-যুক্তম্ বাহম্ (রথম্) ইব এনং মনঃ ধারয়েত ॥ ৯ ॥

সমে, শুচৌ, শর্করা-বহ্নি-বালুকা-বর্জ্জিতে (শর্করাঃ ক্ষুদ্রোপলাঃ) শব্দ-জল-আশ্রয়াদিভিঃ মনঃ-অনুকূলে, ন তু চক্ষুপীড়নে (চক্ষুঃ-পীড়নে,—ছান্দসো বিসর্গলোপঃ) গুহা-নিবাত-আশ্রয়ণে (গুহায়াঃ বায়ুচ্ছ্বাসশূন্য-কুটীরস্য চ নিকটবর্ত্তিনি) [স্থানে চিত্তং পরমাত্মনি] প্রযোজয়েৎ ॥ ১০ ॥

এই বিষয়ে [ইহাই কর্ত্তব্য,—সাধক] স্থিরভাবাপন্ন হইয়া প্রাণবায়ুকে সংযত করিয়া, প্রাণ (অর্থাৎ মন) নিঃশক্তি হইলে পর নাসিকাদ্বারা নিঃশ্বাসপ্রশ্বাস করিবেন। জ্ঞানী অপ্রমত্ত হইয়া দুষ্টাশ্ব-যুক্ত রথের ন্যায় এই মনকে ধারণ করিবেন ॥ ৯ ॥

সমতল, পবিত্র, এবং ক্ষুদ্রোপল, অগ্নি ও বালুকা-বর্জ্জিত, শব্দ, জল ও আশ্রয় (অর্থাৎ পত্র-নির্ম্মিত গৃহাদি) দ্বারা মনের অনুকূল, চক্ষুর পীড়াদায়ক নহে এমন, এবং গুহা ও বায়ুচ্ছ্বাসশূন্য কুটীরের নিকটবর্ত্তী [স্থানে] চিত্তকে পরমাত্মাতে সংযোজিত করিবেন ॥ ১০ ॥

নীহারধূমার্কানিলানলানাং
খদ্যোতবিদ্যুৎ-স্ফটিক-শশিনাম্।
এতানি রূপাণি পুরঃসরাণি
ব্রহ্মণ্যভিব্যক্তিকরাণি যোগে ॥ ১১ ॥
পৃথ্ব্যপ্‌তেজোঽনিলখে সমুত্থিতে
পঞ্চাত্মকে যোগগুণে প্রবৃত্তে।
ন তস্য রোগো ন জরা ন দুঃখং
প্রাপ্তস্য যোগাগ্নিময়ং শরীরম্ ॥ ১২ ॥
লঘুত্বমারোগ্যমলোলুপত্বং
বর্ণপ্রসাদঃ স্বরসৌষ্ঠবঞ্চ।
গন্ধঃ শুভো মূত্রপুরীষমল্পং
যোগপ্রবৃত্তিং প্রথমাং বদন্তি ॥ ১৩ ॥

যোগে [ ক্রিয়মাণে ] নীহার-ধূম-অর্ক-অনিল-অনলানাং [ রূপাণি ], খদ্যোত-বিদ্যুৎ-স্ফটিক-শশিনাং [ রূপাণি ], এতানি ব্রহ্মণি অভিব্যক্তিকরাণি ( ব্রহ্মণি আবিষ্ক্রিয়মাণে নিমিত্তে ) পুরঃসরাণি রূপাণি [ আবির্ভবন্তি ] ॥ ১১ ॥

পৃথ্বী-অপ্‌-তেজঃ-অনিল-খে সমুত্থিতে [ সতি ]—পঞ্চাত্মকে যোগগুণে প্রবৃত্তে ( প্রকাশমানে ) [ সতি ], যোগাগ্নিময়ং শরীরং প্রাপ্তস্য তস্য ( সাধকস্য ) ন রোগঃ, ন জরা, ন দুঃখম্ [ তিষ্ঠতি ] ॥ ১২ ॥

[ যোগতত্ত্বজ্ঞাঃ ] লঘুত্বম্, আরোগ্যম্, অলোলুপত্বম্, বর্ণপ্রসাদঃ ( বর্ণো-

যোগ-ক্রিয়া কালে নীহার, ধূম, সূর্য্য, বায়ু, অগ্নি, খদ্যোত, বিদ্যুৎ, স্ফটিক ও চন্দ্র, এই সমুদায়ের রূপ ব্রহ্মপ্রকাশের নিমিত্ত-স্বরূপ প্রথমে [ আবির্ভূত হয় ] ॥ ১১ ॥

মৃত্তিকা, জল, অগ্নি, বায়ু ও আকাশ সমুত্থিত হইলে,—পঞ্চাত্মক যোগগুণ প্রকাশমান হইলে,—যোগাগ্নিময় শরীর-প্রাপ্ত সাধকের রোগ, জরা ও দুঃখ থাকে না ॥ ১২ ॥

যথৈব বিম্বং মৃদয়োপলিপ্তং
তেজোময়ং ভ্রাজতে তৎ সুধান্তম্।
তদ্বাত্মতত্ত্বং প্রসমীক্ষ্য দেহী
একঃ কৃতার্থো ভবতে বীতশোকঃ ॥ ১৪ ॥

যদাত্মতত্ত্বেন তু ব্রহ্মতত্ত্বং
দীপোপমেনেহ যুক্তঃ প্রপশ্যেৎ।
অজং ধ্রুবং সর্ব্বতত্ত্বৈর্বিশুদ্ধং
জ্ঞাত্বা দেবং মুচ্যতে সর্ব্বপাশৈঃ ॥ ১৫ ॥

জ্জ্বলতা) স্বরসৌষ্ঠবং (স্বরমাধুর্য্যং), শুভঃ গন্ধঃ, অল্পং মূত্র-পুরীষম্ [ইতি] প্রথমাং যোগপ্রবৃত্তিং (যোগফলং) বদন্তি ॥ ১৩ ॥

যথা মৃদয়া (মৃদা) উপলিপ্তং (মলিনীকৃতং) বিম্বং (ধাতুখণ্ডং) সুধান্তং (সুধৌতং,—সুধান্তম্ ইতি ছান্দসং) [সৎ] তৎ তেজোময়ং ভ্রাজতে (দীপ্যতে), তদ্বা (তদ্বৎ) আত্মতত্ত্বং প্রসমীক্ষ্য (দৃষ্ট্বা) একঃ দেহী কৃতার্থঃ বীতশোকঃ (বিগতশোকঃ) চ ভবতে (ভবতি)। (আত্মতত্ত্ব-দ্রষ্টা দেহী এব কৃতার্থো বীতশোকশ্চ ভবতি, নান্য ইত্যর্থঃ) ॥ ১৪ ॥

যদা তু যুক্তঃ (যোগযুক্তঃ সাধকঃ) ইহ দীপ-উপমেন আত্মতত্ত্বেন ব্রহ্মতত্ত্বং

[যোগতত্ত্বজ্ঞগণ] লঘুত্ব, আরোগ্য, লোভশূন্যতা, বর্ণোজ্জ্বলতা, স্বরমাধুর্য্য, সুগন্ধ, মলমূত্রের অল্পতা [এই সমুদায়কে] প্রথম যোগফল বলিয়া বর্ণনা করেন ॥ ১৩ ॥

যেমন মৃত্তিকা দ্বারা মলিনীকৃত ধাতুখণ্ড উত্তমরূপে ধৌত হইলে [পুনরায়] উজ্জ্বল দেখায়, তেমনি আত্মতত্ত্ব দর্শন করিয়া একমাত্র দেহী কৃতার্থ ও বিগতশোক হয়েন, (অর্থাৎ কেবল আত্মতত্ত্বদ্রষ্টাই কৃতার্থ ও বিগতশোক হয়েন, অন্য নহে) ॥ ১৪ ॥

যখন যোগযুক্ত [সাধক] এখানে দীপস্থানীয় আত্মতত্ত্বদ্বারা ব্রহ্মতত্ত্ব দর্শন করেন, [তখন তিনি] জন্ম-রহিত, ধ্রুব এবং সর্ব্ব-

এষ হ দেবঃ প্রদিশোঽনুসর্ব্বাঃ
পূর্ব্বো হ জাতঃ স উ গর্ভে অন্তঃ।
স এব জাতঃ স জনিষ্যমাণঃ
প্রত্যঙ্ জনাংস্তিষ্ঠতি সর্ব্বতোমুখঃ ॥ ১৬ ॥

যো দেবো অগ্নৌ যো অপ্সু যো বিশ্বং ভুবনমাবিবেশ।
য ওষধীষু যো বনস্পতিষু তস্মৈ দেবায় নমোনমঃ ॥ ১৭ ॥

ইতি দ্বিতীয়োঽধ্যায়ঃ ॥ ২ ॥ ওঁ তৎ সৎ ॥

প্রপশ্যেৎ, [ তদা সঃ ] অজং ধ্রুবং সর্ব্বতত্ত্বৈঃ ( সর্ব্ববিষয়ৈঃ ) বিশুদ্ধম্ ( অসংস্পৃষ্টং ) দেবং জ্ঞাত্বা সর্ব্বপাশৈঃ মুচ্যতে ॥ ১৫ ॥

এষঃ হ ( এব ) দেবঃ প্রদিশঃ ( প্রাচ্যাদ্যাঃ দিশঃ ) অনু সর্ব্বাঃ ( অন্যাশ্চাঃ উপদিশঃ চ )। সঃ হ ( এব ) পূর্ব্বঃ ( প্রথমঃ ) জাতঃ (হিরণ্যগর্ভরূপেণ সম্বভূব) ; সঃ উ ( এব ) গর্ভে অন্তঃ [ বর্ত্তমানঃ ]। সঃ এব জাতঃ, সঃ জনিষ্যমাণঃ। [ সঃ ] সর্ব্বতঃ-মুখঃ [ সন্ ] জনান্ প্রত্যঙ্ তিষ্ঠতি ॥ ১৬ ॥

যঃ দেবঃ অগ্নৌঃ, যঃ অপ্সু, যঃ বিশ্বম্ ভুবনম্ আবিবেশ ( প্রবিবেশ ), যঃ ওষধীষু, যঃ বনস্পতিষু, তস্মৈ দেবায় নমঃ নমঃ ॥ ১৭ ॥

ইতি দ্বিতীয়ঃ অধ্যায়ঃ ॥ ২ ॥ ওঁ তৎ সৎ ॥

বিষয়দ্বারা অসংস্পৃষ্ট ঈশ্বরকে জানিয়া সমুদায় বন্ধন হইতে মুক্ত হয়েন ॥ ১৫ ॥

এই দেবই [ পূর্ব্ব প্রভৃতি ] দিক্‌সমূহ ও [ অগ্নি প্রভৃতি ] অবান্তর দিক্‌সমূহ। তিনিই [ হিরণ্যগর্ভরূপে ] প্রথমে সম্ভূত হয়েন ; তিনিই গর্ভের অভ্যন্তরে বর্ত্তমান। তিনি জন্মিয়াছেন এবং জন্মিবেন। তিনি সর্ব্বতোমুখ হইয়া সর্ব্বজনের পশ্চাতে বর্ত্তমান আছেন ॥ ১৬ ॥

যে দেবতা অগ্নিতে, যিনি জলেতে, যিনি সমুদায় জগতে প্রবিষ্ট

হইয়া আছেন, যিনি ওষধিতে, যিনি বনস্পতিতে, সেই দেবতাকে বার বার নমস্কার করি ॥ ১৭ ॥

ইতি দ্বিতীয় অধ্যায় ॥ ২ ॥ ওঁ তৎ সৎ ॥

---

## তৃতীয়োঽধ্যায়ঃ।

হরিঃ ॥ ওঁ ॥

য একো জালবানীশত ঈশনীভিঃ
সর্ব্বাঁল্লোকানীশত ঈশনীভিঃ।
য এবৈক উদ্ভবে সম্ভবে চ
য এতদ্বিদুরমৃতাস্তে ভবন্তি ॥ ১ ॥

যঃ একঃ জালবান্ (মায়াবী) ঈশনীভিঃ (স্বশক্তিভিঃ) ঈশতে (ঈষ্টে, নিয়ময়তি),—সর্ব্বান্ লোকান্ ঈশনীভিঃ ঈশতে, যঃ [জগতঃ] উদ্ভবে সম্ভবে (স্থিতৌ) চ একঃ এব (হেতুঃ),—এতৎ (এতং পরমেশ্বরং) যে বিদুঃ, তে অমৃতাঃ ভবন্তি ॥ ১ ॥

যে অদ্বিতীয় মায়াবী নিজশক্তিসমূহ দ্বারা নিয়মিত করেন,—সমুদায় লোক নিজশক্তিসমূহ দ্বারা নিয়মিত করেন,—যিনি জগতের উদ্ভব ও স্থিতির একমাত্র (কারণ), তাঁহাকে যাঁহারা জানেন, তাঁহারা অমর হয়েন ॥ ১ ॥

একোহি রুদ্রো ন দ্বিতীয়ায় তস্থু-
র্য ইমাঁল্লোকানীশত ঈশনীভিঃ।
প্রত্যঙ্ জনাংস্তিষ্ঠতে সঞ্চুকোপান্তকালে
সংসৃজ্য বিশ্বা ভুবনানি গোপাঃ ॥ ২ ॥
বিশ্বতশ্চক্ষুরুত বিশ্বতো মুখো
বিশ্বতো বাহুরুত বিশ্বতস্পাৎ।
সং বাহুভ্যাং ধমতি সম্পতত্রৈ-
র্দ্যাবাভূমী জনয়ন্ দেব একঃ ॥ ৩ ॥ *

হি (যতঃ) রুদ্রঃ একঃ,—যঃ ইমান্ লোকান্ ঈশনীভিঃ ঈশতে। [অতঃ ব্রহ্মবিদঃ] ন দ্বিতীয়ায় তস্থুঃ (ন দ্বিতীয়ং স্বীকুর্ব্বন্তি)। [সঃ] জনান্ প্রত্যঙ তিষ্ঠতে (তিষ্ঠতি), [সঃ চ] বিশ্বাঃ (বিশ্বানি) ভুবনানি সংসৃজ্য [তেষাং] গোপাঃ (গোপ্তা) [ভবতি], চ (এবং) অন্তকালে (প্রলয়কালে) সঞ্চুকোপ (প্রলয়ং করোতি) ॥ ২ ॥

সঃ বিশ্বতঃ চক্ষুঃ (সর্ব্বতঃ চক্ষুঃ যস্য ইতি), বিশ্বতঃ মুখঃ, বিশ্বতঃ বাহুঃ, উত বিশ্বতস্ (বিশ্বতঃ) পাৎ একঃ দেবঃ দ্যাবাভূমী (দ্যৌঃ চ ভূমিঃ চ ইতি

যেহেতু, রুদ্র একমাত্র, যিনি এই লোকসকল নিজশক্তিসমূহ দ্বারা নিয়মিত করিতেছেন। অতএব ব্রহ্মবিদ্‌গণ দ্বিতীয় স্বীকার করেন না। তিনি সর্ব্বজনের পশ্চাতে বর্ত্তমান আছেন। তিনি সমুদায় ভুবন সৃষ্টি করিয়া এই সকল পালন করেন ও অন্তকালে সংহার করেন ॥ ২ ॥

সর্ব্বত্র যাঁহার চক্ষু, সর্ব্বত্র যাঁহার মুখ, সর্ব্বত্র যাঁহার বাহু, এবং সর্ব্বত্র যাঁহার পাদ, সেই একমাত্র দেবতা আকাশ ও পৃথিবী সৃষ্টি

* ঋক্ ১০। ৮১। ৩।

যো দেবানাং প্রভবশ্চোদ্ভবশ্চ
বিশ্বাধিপো রুদ্রো মহর্ষিঃ।
হিরণ্যগর্ভং জনয়ামাস পূর্ব্বং
স নো বুদ্ধ্যা শুভয়া সংযুনক্তু ॥ ৪ ॥
যা তে রুদ্র শিবা তনূরঘোরা পাপকাশিনী।
তয়া নস্তনুবা শন্তময়া গিরিশন্তাভিচাকশীহি ॥ ৫ ॥
যামিষুং গিরিশন্ত হস্তে বিভর্ষ্যস্তবে।

দ্যাবাভূমী, তে) জনয়ন্ [মনুষ্যাদীন্] বাহুভ্যাং, [পক্ষ্যাদীন্ চ] পতত্রৈঃ (পক্ষৈঃ), সংধমতি (সংযোজয়তি) ॥ ৩ ॥

যঃ দেবানাং প্রভবঃ (জন্মহেতুঃ), উদ্ভবঃ (শক্তিহেতুঃ) চ, [যঃ] বিশ্বাধিপঃ মহর্ষিঃ (সর্ব্বজ্ঞঃ), রুদ্রঃ পূর্ব্বং হিরণ্যগর্ভং জনয়ামাস, সঃ নঃ (অস্মান্) শুভয়া বুদ্ধ্যা সংযুনক্তু (অস্মভ্যং শুভবুদ্ধিং দদাতু, ইত্যর্থঃ) ॥ ৪ ॥

হে রুদ্র, হে গিরিশন্ত (গিরৌ স্থিত্বা শং সুখং তনোতি ইতি), যা তে শিবা (মঙ্গলরূপিণী) অঘোরা (ন ঘোরা, অভয়া), অপাপকাশিনী (পুণ্যাভিব্যক্তিকরী) তনুঃ, তয়া শন্তময়া (সুখতময়া) তনুবা (তন্বা) নঃ (অস্মান্) অভিচাকশীহি (অভিপশ্য) ॥ ৫ ॥

করিয়া [মনুষ্যাদিতে] বাহু এবং [পক্ষ্যাদিতে] পক্ষ সংযোগ করেন ॥ ৩ ॥

যিনি দেবতাদিগের জন্ম ও শক্তিহেতু, [যে] বিশ্বাধিপ সর্ব্বজ্ঞ রুদ্র প্রথমে হিরণ্যগর্ভকে উৎপাদন করিয়াছিলেন, তিনি আমাদিগকে শুভ বুদ্ধি প্রদান করুন ॥ ৪ ॥

হে রুদ্র, হে গিরিশন্ত (অর্থাৎ যিনি গিরিতে থাকিয়া সুখবিস্তার করেন) তোমার যে মঙ্গলরূপা, অভয়া, পুণ্যপ্রকাশিনী তনু, সেই সুখতমা তনুর দ্বারা আমাদিগের প্রতি দৃষ্টিপাত কর ॥ ৫ ॥

শিবাং গিরিত্র তাং কুরু মাহিংসীঃ পুরুষং জগৎ ॥ ৬ ॥

ততঃ পরং ব্রহ্মপরং বৃহন্তং
যথানিকায়ং সর্ব্বভূতেষু গূঢ়ম্।
বিশ্বস্যৈকং পরিবেষ্টিতারং
ঈশং তং জ্ঞাত্বামৃতা ভবন্তি ॥ ৭ ॥

বেদাহমেতং পুরুষং মহান্তম্
আদিত্যবর্ণং তমসঃ পরস্তাৎ।
তমেব বিদিত্বাতিমৃত্যুমেতি
নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায় ॥ ৮ ॥

হে গিরিশন্ত, হে গিরিত্র ( গিরিং ত্রায়তে রক্ষতি ইতি ), যাম্ ইষুং ( ধনুঃ, বজ্রম্ ইত্যর্থঃ ) [ ত্বম্ ] অস্তবে ( অস্তং লয়ং কর্ত্তুং ) হস্তে বিভর্ষি ( ধারয়সি ) তাং শিবাং কুরু, [ তয়া ] পুরুষং জগৎ চ মা হিংসীঃ ॥ ৬ ॥

ততঃ ( জগতঃ ) পরং, ব্রহ্মপরং ( ব্রহ্মণঃ অপরব্রহ্মণঃ হিরণ্যগর্ভাৎ পরং ) বৃহন্তং ( মহান্তং ) যথানিকায়ং ( প্রতিশরীরং বর্ত্তমানং ), সর্ব্বভূতেষু গূঢ়ম্, বিশ্বস্য একং পরিবেষ্টিতারং তম্ ঈশং জ্ঞাত্বা [ সাধকাঃ ] অমৃতাঃ ভবন্তি ॥ ৭ ॥

এতম্ মহান্তম্ আদিত্যবর্ণং ( প্রকাশরূপং ) তমসঃ ( অজ্ঞানাৎ ) পরস্তাৎ

হে গিরিশন্ত, হে গিরি-রক্ষক, যে ধনু ( অর্থাৎ বজ্র ) প্রলয়-করণার্থ হস্তে ধারণ করিয়া আছ, উহাকে মঙ্গলকর কর, [তদ্দ্বারা] মনুষ্য বা জগৎকে বিনাশ করিও না ॥ ৬ ॥

তাহা হইতে ( অর্থাৎ জগৎ হইতে ) শ্রেষ্ঠ, [ অপর- ] ব্রহ্ম [ হিরণ্যগর্ভ ] হইতে শ্রেষ্ঠ, মহান্, প্রতি শরীরে বর্ত্তমান, সর্ব্বভূতে প্রচ্ছন্ন, সমুদায় জগতের একমাত্র ব্যাপক সেই ঈশ্বরকে জানিয়া [ সাধকগণ ] অমর হয়েন ॥ ৭ ॥

এই মহান্ আদিত্যবর্ণ ( অর্থাৎ প্রকাশরূপ ), অজ্ঞানের পর-

